# রঘুবীর

পঞ্চাঙ্ক নাটক

ক্ষীরোদপ্রসাদ বিদ্যাবিনোদ

গুরুদাস চট্টোপাধ্যায় এণ্ড সন্স্
২০৩।১।১, কর্ণওয়ালিস্ ষ্ট্রীট্, কলিকাতা
১৩৩৪

অভিন্নহৃদয় সোদরপ্রতিম

শ্রীযুক্ত মন্মথমোহন বসু

মহাশয়ের করকমলে

গ্রন্থকারের

স্নেহ ও প্রীতির

উপহার

# নাট্যোল্লিখিত ব্যক্তিগণ

## পুরুষ

| | | |
|---|---|---|
| জাফর | ... | গুজরাটের নবাব মামুদসার উজীর, পরে নবাব |
| অনন্তরাও | ... | মামুদসার দেওয়ান |
| সাহাজান | ... | ঐ বিশ্বাসী ভৃত্য |
| বলদেব | ... | অনন্তরাওয়ের পুত্র |
| রঘুবীর | ... | অনন্তরাওয়ের পালিত পুত্র ( ভীল ) |
| দেবল | ... | অনন্তরাওয়ের সহকারী, পরে জাফরের দেওয়ান |
| ভুলিয়া | ... | রঘুবীরের প্রধান শিষ্য ও ভগিনীপতি |
| বিষণ | ... | দেবলের পুত্র |
| সখারাম | ... | 'সখার মার' পুত্র |
| কেরামত্ | ... | জাফরের অনুচর |
| মল্লু | ... | রঘুবীরের শিষ্য |

ভীলগণ, দূতগণ, ঘাতকগণ, লাঠিয়ালগণ, প্রহরিগণ ইত্যাদি

## স্ত্রী

| | | |
|---|---|---|
| পরীবাণু | ... | মামুদসার কন্যা |
| শ্যামলী | ... | রঘুবীরের ভগিনী |
| সখার মা | ... | জাফরের অনুগত স্ত্রীলোক |
| মনিয়া | ... | ভুলিয়ার ভগিনী |

ভীলনারীগণ।

# রঘুবীর

## প্রথম অঙ্ক

### প্রথম দৃশ্য

পীরের আস্তানা

চক্রান্তকারী ওমরাহগণ,

কৃষ্ণ পরিচ্ছদে জাফর, দেবল ও ঘাতকগণ

জাফর। এই উপযুক্ত অবসর, নিশ্চিন্ত অন্তরে নবাব এই বাগানের ঘরে ঘোর নিদ্রায় মগ্ন। মদ্যপানে সকলকেই অজ্ঞান ক'রেছি। প্রহরিগণ অস্ত্রশূন্য—ঘুমে অঘোর অচেতন। শীঘ্র যাও—বিলম্ব ক'র না। সময় অতিবাহিত হ'লে সব পণ্ড হবে। এ সুযোগ আর আসবে না। এই পীরের সম্মুখে প্রতিজ্ঞা ক'রছি, আমি তোমাদের। এ রাজ্যের সমস্ত ভার তোমাদের উপর থাক্‌বে! আমার কোন স্বদেশীকে, রাজ্যের মধ্যে পরমাত্মীয়কেও, তোমাদের স্থান অধিকার ক'র্‌তে দেব না।

দেবল। আমরা প্রস্তুত হয়েই ত' এসেছি।

জাফর। দেখ, আমি মোল্লা,—অর্থে, ঐশ্বর্য্যে আমার লোভ নেই। এ শুধু প্রতিহিংসা। দারুণ অপমান, বিষম অত্যাচার! কিসের জন্য? কি অপরাধ? শুধু নবাবনন্দিনীর সৌন্দর্য্যের খ্যাতি শুনে, তাকে দেখতে চেয়েছিলুম—একবার সেই চাঁদমুখের শোভার স্বাদ অনুভব ক'র্‌তে, কৌশলে তাকে দেখ্‌তে চেয়েছিলুম। শুধু দেখা,—দোহাই আল্লা, দুরভি-

সন্ধি ছিল না। শুধু সেই জন্ত আমার উপরে দারুণ অত্যাচার! সকলেই তা জান। তিন দিন প্রাচীরে আবদ্ধ ছিলুম—সকলেই দেখেছো। পিপাসায় চোখের তারা ঠিকরে গেছে—তবু এক ফোঁটা জল পাইনি, সকলেই দেখেছো। প্রতিশোধ—তার প্রতিশোধ—মর্ম্মভাঙা যাতনার প্রতিকার! নবাবনন্দিনী পরীবাণুকে বাঁদী ক'র্‌বো। আর কিছু চাই না। রাজ্য চাই না, মান চাই না—পরী চাই।—জাহান্নমে যাই, সেওবি আচ্ছা। তবু পরীকে চাই।—এসো, বিলম্ব করো না। প্রতিহিংসা, প্রতিহিংসা—পরীবাণু, পরীবাণু— [ সকলের প্রস্থান

সাহাজানের প্রবেশ

সাহা। কি হ'ল—কি হ'ল? গুপ্তহত্যার মন্ত্রণা? ভীষণ স্থান—ভীষণ আয়োজন—ভীষণ মূর্ত্তি! জাফর—ভীষণ জাফর! কি করি, কি করি! আমি একা। বুঝতে পেরেছি, পাষণ্ড উৎকোচে সবাইকে বশে এনেছে—সেপাই হাতে এনেছে। গেল! সর্ব্বনাশ হ'ল! কি করি, কোথায় যাই! বৃদ্ধ আমি—শক্তিহীন। দুরাত্মারা সব সশস্ত্র, সতর্ক—সংখ্যায় অনেক। টের পেলে এখনি হত্যা ক'র্‌বে। গেল—নবাব গেল, আর রক্ষা হ'ল না! (নেপথ্যে চীৎকার) ওই চীৎকার, ওই আর্ত্তনাদ! বস্, সব চুপ—সব শেষ! কোথা যাই—কি করি—পরীকে রক্ষা করি। পার্‌বো—তাকে রক্ষা ক'রতে পার্‌বো! এই অবকাশ, নিশ্চয় পার্‌বো। দোহাই আল্লা, রক্ষা কর, রক্ষা কর। [ প্রস্থান

## দ্বিতীয় দৃশ্য

প্রাসাদ—শয়নকক্ষ

নিদ্রিতা পরীবাণু

সাহাজানের প্রবেশ ও পরীবাণুর পাদস্পর্শ

পরী। (উঠিয়া) কে কে? কে তুমি, কে তুমি? সাহাজান?
কি সংবাদ সাহাজান? গভীর রজনী—
পুরবাসী আছে সবে নিদ্রার আশ্রয়ে,
নবাবনন্দিনী শুয়ে লভিছে বিশ্রাম,
এমন সময়ে কেন উন্মাদের মত,
হে বৃদ্ধ, পশিলে মোর ঘরে?

সাহা। ক্ষমা কর
নবাবনন্দিনি! ভৃত্য আমি—বাল্য হ'তে
নিজ হস্তে ক'রেছি পালন। সে সাহসে
না লইয়া অনুমতি পশিয়াছি ঘরে।
দাস-দাসী-কোলাহলে পাছে মোর কার্য্য
পণ্ড করে—রাখিতে তোমারে মাগো! পাছে
আমি না হই সক্ষম, তাই গুপ্তভাবে
চোর মত পশেছি প্রাসাদে। শীঘ্র এস
সঙ্গে মোর। দারুণ বিপন্না তুমি আজি।
এ হেন বিপদ নিদারুণ, আর কভু
পশে নাই নবাব-সংসারে।

পরী। কিসের বিপদ?

সাহা। বলিবার
শক্তি নাই, বলিবার নাই মা সময়।

মুহূর্ত্তে এ গৃহ তব হ'বে কারাগার।
বন্দিনী হইতে যদি সাধ নাহি থাকে,
শীঘ্র এসো। কেন যাব—ক'রো না জিজ্ঞাসা
মান রাখ—করি মা মিনতি।

পরী। নবাবের
অনুমতি বিনা, এ ঘোর রজনীযোগে
তব সনে পলায়নে মান কি বাড়িবে
তাঁর! আগে আন নবাবের অনুমতি।

সাহা। অনুমতি আর কি আসিবে! এই চারু
অট্টালিকা আর কি মা, নবাব দেখিবে!
তাই বলি শীঘ্র এস। মান রাখিবারে
যদি থাকে আকিঞ্চন, বিলম্ব ক'রোনা।
এ সুন্দর সুবর্ণ পিঞ্জর মাঝে, আছে
নিহিত যে ধর্ম্ম রমণীর, ভুজঙ্গের
ফণার প্রহার হ'তে যন্তপি রাখিতে
তারে চাও, শীঘ্র তবে সঙ্গ মোর লও।
বিশ্বাসের শীতল কোমল উপাধানে
মাথা রাখি', ঘুমাইতে নিশ্চিন্ত অন্তরে,
পিতা তব চিরনিদ্রা ক'রেছে আশ্রয়।

পরী। য়্যাঁ য়্যাঁ—পিতা
মোর নাই?

সাহা। নাই—আর সে নবাব নাই!
অবস্থা যা এসেছি বুঝিয়া, পরী! তা'তে
বিশ্বাস আমার, আর নাই তব পিতা।
নবাবের অন্নে পুষ্ট, নবাব-কৃপায়

রাজ্যমধ্যে সর্ব্ব-উচ্চ পদে অধিষ্ঠিত,
শয়তান-প্রতিমূর্ত্তি দুরাত্মা জাফর
নিদ্রিত নবাব-বক্ষে বিঁধিয়াছে ছুরি।
বিশ্বাসঘাতক অন্য যত কর্ম্মচারী,
সেই বেইমানি কার্য্যে হ'য়েছে সহায়।

পরী। কি শুনা'লে সাহাজান! এই কি পিতার
পরিণাম! হে ঈশ্বর, কি করিলে মোরে!
নিদ্রা গেনু রাজার নন্দিনী; জেগে দেখি—
নিদ্রার অপর পারে সমস্ত জীবন—
স্বপ্নময় রাজত্বের শুধু স্মৃতি-ছায়া!
পিতৃহীনা? স্থানহীনা? ভিখারিণী আমি?
কি শুনা'লে সাহাজান!

সাহা। নবাবনন্দিনি!
রোদনের আছে অবসর। উপযুক্ত
নয় এ সময়। নিস্তব্ধ রয়েছে পুরী।
অবাধে এখনো চলে নিদ্রার শাসন।
চীৎকারে ভেঙ্গ'না রাজ্য তার। সর্ব্বনাশ
হবে! আত্মরক্ষা হবে অসম্ভব। চ'লে
এস।

পরী। কোথা যাব?

সাহা। ঈশ্বরের পদপ্রান্তে
স্থান। চল তোমা' সেথা লয়ে যাই। ওই
পুনঃ উঠে কোলাহল! দুরাত্মা পশিল
বুঝি পুরে। ত্বরা এস পরী! এলো—এলো—
হ'ল সর্ব্বনাশ! নিশ্চিন্ত হইয়া চিন্তা

করিবার তরে, সমস্ত জীবন আছে।
পিতার উদ্দেশে দিতে শোকাশ্রু-অঞ্জলি,
রাখো চক্ষে সাগরের জল। চ'লে এসো।

[ পরীবাণু ও সাহাজানের দ্রুত প্রস্থান

সৈন্যগণের প্রবেশ

১ম সৈ। এই ত' নবাবনন্দিনীর ঘর! কিন্তু পরীবাণু কই? কি হ'ল—কোথা গেল! পরীবাণু কোথা গেল!—কে নিয়ে গেল! কে সরালে! তল্লাস করো। যে নিয়ে গেছে তাকে খুন কর। যে আশ্রয় দিয়েছে, তাকে সপুরী একগাড় কর। জল্‌দি যাও—জল্‌দি চলো।

## তৃতীয় দৃশ্য

### প্রাসাদ—নাচঘর

দেবল ও জাফর

জাফর। কি কর্‌লে দেওয়ান?

দেবল। আর করা-করি কি জনাবালি! যাওয়া আর হওয়া। উদ্যোগ আয়োজন সব ঠিক।

জাফর। সবাই এসেছে?

দেবল। সবাই এসেছে,—শুধু বৃদ্ধ অনন্তরাও আসেনি।

জাফর। কেন?

দেবল। দেওয়ান বলেন—আমি বেইমানের কাছে মাথা হেঁট ক'রতে পার্ব্ব না।

জাফর। বটে! ( ভূমিতে পদাঘাত করিয়া ) কোই হ্যায়?

প্রহরী। হুজুর।

জাফর। জল্‌দি যাও,—একশ' সিপাই সঙ্গে ক'রে অনন্তরাওকে হাতে পায়ে বেঁধে গ্রেপ্তার ক'রে আন।

দেবল। আর আমার বিশ্বাস, পরীবাণুকে লুকিয়ে রাখ্‌বার যদি কেউ সহায়তা ক'রে থাকে ত', সে অনন্তরাও।

জাফর। যাও, আর বিলম্ব ক'রো না।

প্রহরী। যো হুকুম জনাবালি! [ প্রহরীর প্রস্থান

জাফর। দেওয়ান! আপাততঃ এ কার্য্য শেষ কর। এই রাজ-বংশীয় ওমরাওগুলোর যা হোক্ একটা হেস্তনেস্ত না ক'রলে আমি নিশ্চিন্ত হ'তে পারছি না—তারপর তোমার যে সকল শত্রু—সব নিপাত ক'রছি।

[ প্রস্থান

দেবল। যা ব্যাটা গিধোড়, গুজরাটের রাজদণ্ড হাতে এসেছে মনে ক'রে নাকে সর্ষের তেল দিয়ে ঘুমুতে যাচ্ছ! যে রাজ্য মামুদসা দুদিন রাখতে পারলে না, সে রাজ্য তোর হাতে থাক্‌বে কতক্ষণ? এ রাজ্য ভবিষ্যতে আমার। আমারি কুটনীতি-অস্ত্রে দুদিনে এ রাজ্যের সিংহাসনের পথ নিষ্কণ্টক হবে।

বিষণের প্রবেশ

বিষণ। কি ক'র্‌লে বাবা?

দেবল। কি ক'রলুম?

বিষণ। রাজবংশের কাউকেও রাখলে না!

দেবল। আমি রাখা না রাখার কে? জাফর এখন নবাব। নবাবের হুকুমে এ কার্য্য সাধিত হ'ল, আমার কি!

ঘাতকের প্রবেশ

ঘাতক। হুজুর! আর কি ক'র্ত্তে হবে আদেশ করুন।

দেবল। কাম্ ফতে?

ঘাতক। আলবৎ।

দেবল। বেশ! অনন্তরাওকে ধ'রে আন। নবাবের জোর হুকুম। যা কিষণ, সঙ্গে যা। [ ঘাতকের প্রস্থান

বিষণ। এই মহাপাপ, এতেও নিবৃত্তি নেই? আবার সেই নিরপরাধ নিরীহ ব্রাহ্মণের উপর অত্যাচার! আজ সে কাজে আমি যাব? নিরীহ নবাবের এই ভীষণ হত্যা দেখে, আমাতে পাপ স্পর্শ ক'রেছে। বাবা! আমি প্রায়শ্চিত্ত ক'র্ত্তে চ'ল্লুম।

দেবল। আরে মুর্খ, অনন্তরাওকে রাখতে আছে! সে বেঁচে থাকলে দুদিনে নবাবকে আয়ত্ব কর্ব্বে,—অমনি রাজ্যের সর্ব্বেসর্ব্বা হবে—অমনি দেবলের টুঁটি ফাঁসির দড়ির সঙ্গে জড়িয়ে যাবে।. উপযুক্ত সন্তান! তখন তুমি !পিতার কষ্টোপার্জ্জিত অর্থে, গুঁজিয়া বয়ফির বংশলোপ ক'র্ত্তে নিযুক্ত থাকবে? নে চ'লে আয়।

বিষণ। অনন্তরাওয়ের দয়াতেই আজ না তুমি এই গৌরবান্বিত পদে অধিষ্ঠিত? নইলে, তুমি কে? থাকতে কোথায়? চিন্‌তো কে? বাবা! উপকারীর সর্ব্বনাশ ক'রো না। যা ক'রেছো তা ক'রেছো।—অনন্ত-রাওয়ের অনিষ্ট ক'রো না। ফেরো—ফেরো।

দেবল। এখন যাস্ তো, আয়।

বিষণ। দেখ বাবা—

দেবল। বলি যাসতো—আয়।

বিষণ। আচ্ছা বাবা—

দেবল। আবার সেই বাবা? ( প্রস্থানোদ্যত )

বিষণ। বাবা! শোন—

দেবল। নাঃ—এ ব্যাটা কচ্‌লে কচ্‌লে 'বাবা' শব্দটাকে কলুষে ফেল্‌লে দেখ্‌ছি। বলি আমার সঙ্গে যাবি কি, না?

বিষণ। না।

দেবল। এই "না" কইতে অত 'বাবা'র অবতারণা কয়ছিলি কেন?

বিষণ। বোকা বদ্‌মায়েস আত্মহত্যা করে, মূর্খ বদ্‌মায়েস মানুষ মারে—আর সেয়ানা বদ্‌মায়েস দেশ নষ্ট করে। তুমি দেশটাকে খেলে দেখছি।

দেবল। যাস তো আমার সঙ্গে আয়।

বিষণ। না। [ বিষণের প্রস্থান

চরের প্রবেশ

দেবল। খবর কিরে, খবর কি?

চর। অনন্তরাও ধরা প'ড়ল না।

দেবল। বলিস্ কিরে!

চর। সকলের চক্ষে ধুলো দিয়ে, অন্ধকারের আশ্রয় ধরে—কোথায় যে স'রে প'ড়েছে, কেউ ব'লতে পারছে না। গৃহ শূন্য—জনপ্রাণীও তার ভেতর নাই।

দেবল। সর্ব্বনাশ ক'র্‌লে, সব পণ্ড হ'ল।—এস সঙ্গে এস। ভাল ক'রে সন্ধান কর, আটঘাট আগ্‌লাও—শীঘ্র এস। প্রস্থান

## চতুর্থ দৃশ্য

### কুটীর-প্রাঙ্গণ

শ্যামলী

গীত

চোখের দেখা পা'ব ব'লে, আশায় ভুলে থাকি চেয়ে।
সেধে কেঁদে মনটি বেঁধে তবু ছুটি দাগা খেয়ে।
সাঁজের আলো ফুলের হাসি,
এক নিমেষে হয় গো বাসি,
সদয় হ'য়ে হৃদয়শশী বুকে নিতে এলো ধেয়ে।

আঁখি ধারার ভরা নদী,
শুকিয়ে বিধি দিলে যদি,
প্রাণের নিধি নিরবধি থাকে যেন প্রাণটি ছেয়ে ॥

ডুলিয়ার প্রবেশ

ডুলিয়া। বলি ও রাঙ্গা-বউ ?

শ্যামলী। কি ?

ডুলিয়া। ক'রছিস্ কি ?

শ্যামলী। ব'সে ব'সে ভাবছি।

ডুলিয়া। ভাবছিস্!

শ্যামলী। শুধু ভাবছি ? ভাবতে ভাবতে কত দূর চলে গেছি।

ডুলিয়া। বলিস্ কি রাঙ্গা-বউ, অবাক্ ক'রলি যে! তোর ভাবনা আছে ?

শ্যামলী। ছিল না, এইবার এসেছে।

ডুলিয়া। বেশ্—ভাবনাটা কি ?

শ্যামলী। ভাবছি, আমার অদৃষ্টে হ'ল কি! যাকে একদিন এক-দণ্ডের জন্য স্থির দেখতে পাইনি, সে আজ একটি মাস ভাল মানুষটীর মত আমার কাছটীতে ব'সে আছে। দিবারাত্রি বিরহ স'য়ে স'য়েই জন্ম গেল, আজ কাল কিনা বিধাতার এত অনুগ্রহ! তাই ভাবছি, আমার হ'ল কি! খাওয়াতে ব'সেছি, মুখের গ্রাস ফেলে উঠে গেছিস্—সেই আজও যাওয়া কালও যাওয়া। আসি ব'লে বাড়ী থেকে বেরিয়েছিস্—রেঁধে-বেড়ে প্রতীক্ষায় ব'সে আছি,—সেই আজও আসা কালও আসা। উপবাসে এই রকম আমার কত দিন কেটে গেছে। সেই তোকে দিবা-রাত্রি কাছটীতে দেখছি। চক্ষের নিধি একদণ্ডের জন্যও চক্ষের অন্তরালে নেই—ছায়ার ন্যায় আমি তোর কায়ার সহচরী—একি বিধাতার অনুগ্রহ

ঢুলিয়া! ভাবছি, ভেবে কূল কিনারা পাচ্ছি না। মনটা তাই কেমন কেমন ক'রছে। সত্যি বল্ ঢুলিয়া, এ আমার হ'ল কি!

ঢুলিয়া। এখন থেকে এই রকমই হ'তে চল্‌ল রাঙ্গাবউ! শ্যামলীর কাছ থেকে আর বড় আমাকে অন্যত্র যেতে হবে না। রঘুয়া মহারাজ ব'লেছে, "এইবার থেকে তোমার খোলসা।" দরকার হয়, মাঝে মাঝে দেখা ক'রে আস্‌বো। সেখানে আর বারো মাস থাকবার দরকার নেই। রঘুয়া মহারাজের কৃপায় দেশের সমস্ত ডাকাত সংসারী হয়েছে, চাষ-বাস ক'রে সংসার প্রতিপালন ক'রছে; কাজেই তারও কোন কাজ নেই—আমারও নেই।

শ্যামলী। ভাল দেখা যাক্।

নেপথ্যে। ঢুলিয়া ঘরে আছিস্?

ঢুলিয়া। কেরে?

নেপথ্যে। আমি মন্নু। দোর খোল্।

শ্যামলী। ওই হ'ল ঢুলিয়া! আমার চন্দ্রের দশা প্রতিপদেই বুঝি অস্ত যায়! শুক্লপক্ষ আর বুঝি দেখতে দিলে না।

ঢুলিয়া। আরে না, না! ও বুঝি আমারই মতন ছুটী পেয়ে দেশে এসেছে।

শ্যামলী। ভাল, এখন ত দোর খুলে দে।

ঢুলিয়ার দ্বারোদঘাটন, মন্নুর প্রবেশ

ঢুলিয়া। কি খবর মন্নু?

মন্নু। খবর আর অন্য কিছু নয়—এখনি তোমায় যেতে হবে।

শ্যামলী। আর মুখপানে চাইলে কি হবে, যেতে হবে সে অনেকক্ষণ আগেই বুঝতে পেরেছি।

ঢুলিয়া। বড় কি বিশেষ দরকার মন্নু? আজ থেকে গেলে হয় না?

শ্যামলী। একি মিন্‌সে! আজ নূতন কথা শোনাস্ কেন? এখনি

দুর্গা ব'লে রওনা হ'। বোধ হচ্ছে, যেন সমস্ত পথটা ছুটে আসছিস্—ব্যাপার কি মন্নু? বাবার সংবাদ ভাল ত'? বলদেব ভাই ভাল আছে ত'?

মন্নু। মনিবের বড় বিপদ!

শ্যামলী। বিপদ!—সে কি!

দুলিয়া। রঘুয়া মহারাজ থাক্‌তে মনিবের বিপদ! সে কি মন্নু!

মন্নু। আমাদের নবাব সুরাট বন্দরে তাপ্তী নদীর ধারে এক বাগান তৈরী ক'রেছিল শুনেছিলি?

দুলিয়া। শোনাশুনি কি, আমি চক্ষে দেখে এসেছি। আধা তইরি অবস্থায় যা দেখে এসেছি, তাতেই বুঝেছিলুম, তইরি হ'লে দুনিয়ায় এক নূতন সামগ্রী হবে। কিন্তু তার সঙ্গে মনিবের সম্পর্ক কি?

মন্নু। সেই বাগান অল্পদিন হ'ল তইরি হযেছে। নবাব দিন তিনেক হ'ল আমীব ওমরাও সঙ্গে ক'রে সেই বাগানে বাস ক'রতে গিছ্‌লেন।

দুলিয়া। তারপর?—

মন্নু। নবাব রাত্রিতে বাগানবাড়ীতে শুয়েছিলেন, এমন সময় নবাবের উজীর—সেই যে জাফর খাঁ—সেই যে বেদানা বেচ্‌তে গুজরাটে এসেছিল—রঘুয়া মহারাজ যাকে নর্ম্মদার জল থেকে বাঁচিয়ে এনেছিল—

দুলিয়া। বুঝতে পেরেছি, তার পর কি ব'লে যা।

মন্নু। সেই জাফর খাঁ নবাবকে খুন করেছে।

শ্যামলী। সর্ব্বনাশ! তার পর?

মন্নু। তার পর সে শয়তান সহরে এসেই কেল্লা দখল ক'রে নিজে নবাব হয়েছে। যত বড় বড় নবাব-বংশের ওমরাও ছিল, তাদের নিমন্ত্রণ ক'রে বাড়ীতে এনে মেরে ফেলেছে।

শ্যামলী। আমাদের মনিব?

মন্নু। ভগবান তাঁকে রক্ষা ক'রেছেন। রঘুয়া মহারাজ পাষণ্ডের

অভিপ্রায় বুঝতে পেরে, মহড়া আগলে মনিব ও বলদেব ভাইকে সরিয়ে দিয়েছে। মনিবের বাড়ীর একটী প্রাণীকেও দুরাত্মারা মারতে পারেনি।

শ্যামলী। যাক্—বাবা ও বলদেব ভাই বেঁচে গেছে?

মন্নু। প্রাণে বেঁচে আছে, কিন্তু কোথায় গিয়ে যে আশ্রয় নিয়েছে, রঘুয়া মহারাজ খুঁজে পাচ্ছে না। আজ দুদিন ধ'রে খুঁজ্‌ছে, তবু তাদের দেখা নেই।

দুলিয়া। তা হ'লে ত' বড় বিপদ মন্নু!

মন্নু। বড় বিপদ!

দুলিয়া। তাহ'লে চল্লুম শ্যামলী!

শ্যামলী। কাপড় চোপড় এনে দিই?

দুলিয়া। এখনি—আর দাঁড়াতে পারি না।

মন্নু। দাঁড়ালে বিশেষ ক্ষতি। রঘুয়া মহারাজ একা সকল দিক দেখতে পাচ্ছে না। [ শ্যামলীর প্রস্থান

দুলিয়া। তাহ'লে একা গেলে ত' চল্‌বে না মন্নু। আরও দু-পাঁচ জন লোক চাইত।

মন্নু। হ'লে ভাল হয়।

শ্যামলীর প্রবেশ

দুলিয়া। ওকি রাঙ্গা-বউ! অত বড় পুঁটলী কেন?

শ্যামলী। আমিও যাব।

দুলিয়া। সেকি!

শ্যামলী। মন বল্‌ছে, না গেলে মনিবকে আর দেখতে পাব না।

দুলিয়া। তা হয় না শ্যামলী!

শ্যামলী। কেন হবে না?

দুলিয়া। তুই পাগল হয়েছিস্।

শ্যামলী। তোরা বিপদ মাথায় ক'রে চ'লে যাবি, আর আমি আকাশ পাতাল ভাববার জন্ম এ অন্ধকূপে প'ড়ে থাকব ?

দুলিয়া। শুনছিস না ভয়ানক বিপদ, তুই সঙ্গে গিয়ে কি বিপদের উপর বিপদ ঘটাবি ?

শ্যামলী। আমায় নিয়ে তোদের বিপদ কি ?

দুলিয়া। তোর একদম মাথা খারাপ হয়ে গেছে।

শ্যামলী। আমার না তোর ?

দুলিয়া। অনেক দিন বোধ হয় আয়নাতে মুখ দেখিসনি। যাবার আগে একবার দেখে আয়। বুঝতে পারবি, ও সামগ্রী অরাজক রাজ্যে যাবার নয়।

শ্যামলী। বলিস্ কি ? সিংহিনী আমি—আমি কি তোদের মুখ চেয়ে পথ চলি ?

দুলিয়া। না শ্যামলী ! তা হয় না।

মন্নু। ঝগড়া করিস্ কেন শ্যামলী ? তোকে সঙ্গে নিয়ে গেলে রঘুয়া মহারাজ ব'লবে কি ?

শ্যামলী। বেশ—( বস্ত্র প্রদান ) এই নে।

দুলিয়া। ত'হলে চল্লুম্। [ দুলিয়া ও মন্নুর প্রস্থান

শ্যামলী। দুর্গা দুর্গা।—আর যদি মনিবকে না দেখতে পাই ? মন বড় কু গাইছে ! আর যদি বলদেব ভাইকে না দেখতে পাই—যদি কাউকেও না দেখতে পাই ? চোখ আছে দেখব না ? আমি কি কিছু ক'রতে পারব না ? রঘুবীরের ভগিনী—কিছু ক'রতে পারব না ? কলঙ্ক—তাহ'লে রঘুবীরের কলঙ্ক। সোয়ামীর কি ! সে স্বার্থপর নিজের সুখটি বেশ বুঝ্লে—কড়ায় গণ্ডায় বুঝে নিলে। আমাকে ঘরে রেখে, নিরাপদ বুঝে ভরা-বুকে চ'লে গেল। আমাকে সুখী দেখাই তার সুখ। সে জন্ম সে আমার ভাইয়ের কষ্ট বুঝলে না, নিজের কষ্ট বুঝলে না। এত

বড় স্বার্থপরকে আমি অমনি ছেড়ে দেবো ? সঙ্গে যাব, জ্বালাতন ক'রব। আমায় একা ফেলে যাবার প্রতিশোধ নেবো। মনিয়া, মনিয়া ! —ও মনিয়া ঠাকুরঝি !

মনিয়ার প্রবেশ

মনিয়া। কি বউ ?

শ্যামলী। আমার ঘরের চাবি নে। ধুনো দিস্, সন্ধ্যে দিস্।

মনিয়া। একি কথা ! দাদা কোথা গেল ?

শ্যামলী। চ'লে গেছে।

মনিয়া। ঝগড়া ক'রেছিস্ নাকি ? রাগ ক'রে গেল নাকি ?

শ্যামলী। না, বিশেষ দরকারে গেছে।

মনিয়া। বেশ্ ত', তা ত' দাদা বরাবর যায়। তুই যাবি কোথায় ?

শ্যামলী। তোর দাদা যেখানে গেছে।

মনিয়া। তবে দাদার সঙ্গে গেলিনি কেন ?

শ্যামলী। সঙ্গে নিলে না।

মনিয়া। তবে যাবি কেমন করে ?

শ্যামলী। একা।

মনিয়া। সে কি ! তুই যে কুলের বউ !

শ্যামলী। তোর ভাইয়ের বউ—নদীর বেগ নিয়ে সাগর-দর্শনে যাব, আমার গতি রোধে কে ?

মনিয়া। ওমা, এ কি কথা !

শ্যামলী। ঠাকুরঝি ! হাতে ধরি, বাধা দিসনি। প্রাণ স্বামীর সঙ্গে ছুটে গেছে, এ দেহকে আবদ্ধ ক'রে প্রাণ-ছাড়া করিস্নি। একটা তুচ্ছ নারী আমি, আমার মনস্তুষ্টির জন্য, আমার দেবতা-স্বামী পরোপকার কার্য্য ত্যাগ ক'রে, আমার কাছটিতে এসে ব'সে থাকবে ! এ আমি কেমন ক'রে সইব ? সেইজন্য আমি [illegible] বিরহ জান না

ক'রে আনন্দে বন-হরিণীর ন্যায় ইতস্ততঃ বিচরণ ক'রেছি। কিন্তু আর ক'রব কেন? ইচ্ছা ক'রলে যে বিরহকে দেশত্যাগী ক'রে দিতে পারে, সেই আমি হ'ব বিরহের দাসী? সময় নেই, অসময় নেই, সে কিনা আমাকে এসে উৎপীড়ন ক'রবে! না মনিয়া! রাগে আমার অঙ্গ কাঁপ্‌ছে, আমি চ'ল্লুম। এই নে সিন্দুকের চাবি। মনিব আমাক বিবাহের সময় আমাকে যে মণি যৌতুক দিয়েছে, সেইটে আমায় এনে দে। সেটা না নিয়ে গেলে বাবা আমার বড় দুঃখু করে। আর এই নে ঘরের চাবি, ঝাঁট দিস, সন্ধ্যে দিস্।

মনিয়া। আস্‌বি কবে?

শ্যামলী। (মুখচুম্বন করিয়া) মা কালীকে জিজ্ঞাসা করিস্। তোকে ফেলে যাচ্ছি, আস্‌বার কথা জিজ্ঞাসা ক'র্‌ছিস্ কেন মনিয়া?

## পঞ্চম দৃশ্য

### নর্ম্মদাতীর

#### নাবিক

নাবিক। আমিও ফকীর হ'লুম, দেশেও আকাল হ'ল! ঘটী, বাটী, গহনাপত্তর বেচে না তইরি ক'রলুম্! কোথায় লোকজন পার ক'রে দিন গুজরাণ ক'রব, না কোথা থেকে নূতন নবাবের হুকুম বেরুলো, "যে-কেউ লোকজনকে নদী পার ক'র্‌বে, অম্‌নি তার গর্দ্দান যাবে।" হা আল্লা! তোমার মনে এই ছিল! কি ক'রে খাই, কি ক'রে জরু ছাওয়ালগুলোকে খাওয়াই!

অনন্তরাও ও বলদেবের প্রবেশ

অনন্ত। আমরা এলুম, কিন্তু রঘুবীরকে পেলুম না। সে না এলে আমার আসা যে বৃথা হ'ল! প্রাণ আস্‌ছে না, পা চ'লছে না, রঘুবীরকে

ফেলে এসেছি। আমি তাকে বড় যত্নে পালন ক'রেছি। সে যে আমার জ্যেষ্ঠ সন্তান—আমার সব! কি হবে বলদেব? আমাদের জীবন রক্ষা ক'রে শেষে রঘুবীরকে প্রাণ দিতে হ'ল!

বল। ভয় কি বাবা! ধার্ম্মিকের দেবতা সহায়।

অনন্ত। হাঁ বাপু মাঝি?

নাবিক। কি হুজুর?

অনন্ত। আমাদের এই দু'জনকে পার ক'রে দিতে পার?

নাবিক। না হুজুর, আমি পারব না।

অনন্ত। কেন বাপু মাঝি? ভাল রকম বক্‌সিস্ ক'রব।

নাবিক। সামান্য বক্‌সিসের জন্যে গর্দ্দান দেবে কে হুজুর!

অনন্ত। গর্দ্দান যাবে!—গর্দ্দান যাবে! তা হ'লে কাজ নেই বাপু মাঝি!

নাবিক। নতুন নবাবের হুকুম, তাঁ'কে না জানিয়ে যদি কাউকে পার করি, তা হ'লে আমার জরু-ছাওয়াল—যে যেখানে কেউ আছে, সবাইকে এক গাড়ে যেতে হবে।

অনন্ত। তাহ'লে কাজ নেই বাপু মাঝি।—আমরা অন্যত্র যাই। আর বলদেব, বনে ঢুকি। দেখ বাপু মাঝি! পার কর্‌তে পার আর না পার, আমরা যে এখানে এসেছি, কাউকে ব'লোনা।

নাবিক। তা ব'লতে যাব কেন হুজুর? উপকার ক'র্‌তে পার্‌লুম না ব'লে কি ক্ষতি ক'রব? কি ক'র্‌ব হুজুর! গরীব—ছেলেপুলে আছে —উপার্জ্জন ক'র্‌তে একা আমি—জানের ভয় করি।

অনন্ত। তুমি বড় ভাল লোক বাপু মাঝি! পার ক'র্‌লে কিছু পেতে, প্রাণের ভয়ে পার্‌লে না। পরের অপরাধে তোমার ক্ষতি হয় কেন! এই নাও বাপু, কিছু বক্‌সিস্। (স্বর্ণমুদ্রা প্রদান)

নাবিক। সেকি হুজুর!—কিছু ক'রলুম্ না—সে কি হুজুর!

অনন্ত। তা হোক্—তুমি বড় ভাল লোক—আমি খুসী হয়ে দিচ্ছি, না ব'লোনা।

নাবিক। যা থাকে বরাতে—হুজুর তোমাকে আমি পার ক'র্ব্ব।

অনন্ত। না বাপু! আর আমি পার হ'ব না। আমার জন্যে তোমার সর্ব্বনাশ হবে কেন? চল বলদেব! কি ক'রে তোকে বাঁচাই বলদেব! আমার অন্ধের লড়ী—আমার আশার শেষ—

বল। আমার জন্য ভাব্‌ছ কি!—সম্মুখে স্থিরা নর্ম্মদা—বিরামদায়িনী নর্ম্মদা—যাই ত' ওর কোলে যাব। তা ব'লে বেইমানকে ধরা দেব?

অনন্ত। তাই বুঝি যেতে হয়—আমার সব যেখানে গেছে—অবশিষ্ট তুই বা সেখানে না যাবি কেন?

বল। সব গেছে কি পিতা?

অনন্ত। এখানে নয—বনে চল্। কিছুক্ষণের জন্য আত্মরক্ষা কর্—সব শুন্‌তে পাবি। আসি বাপু মাঝি! সেলাম।

নাবিক। সেলাম, সেলাম, হুজুর!

অনন্ত। দুঃখ ক'রনা বাপু মাঝি! নসীব—নসীব। [ উভয়ের প্রস্থান

নাবিক। যা থাকে অদৃষ্টে পার করি—সঙ্গী ডাকি। মরণ? সেত' একদিন আছেই। এমন ভাল লোকের কিছু ক'র্‌তে পার্‌ব না? অমনি অমনি দুঃখ রেখে যাব? যা থাকে অদৃষ্টে পার করি, সঙ্গী ডাকি, যেতে না চায়, হাতে পাযে ধ'রেও পার করি। ( প্রস্থানোদ্যত )

রঘুবীরের প্রবেশ

রঘু। বাপু! এদিকে একটি বৃদ্ধ ও সেই সঙ্গে একটি যুবাকে দেখেছ?

নাবিক। সর্ব্বনাশ! এই বুঝি ধ'র্‌তে এসেছে! কিছুতেই ব'ল্‌ব না।

রঘু। বলনা বাপু—চুপ্ করে রইলে যে!

নাবিক। বোকা মাঝি—কথা কইলেই ধরা প'ড়ব—দাঁতে জিব কামড়ে থাক্‌ি। কোন মতেই কথা কইব না।

রঘু। কিহে বাপু। হাঁ-কি-না, যাহ'ক একটা বল—চুপ ক'রে দাঁড়িয়ে রইলে যে! বুঝ্‌তে পেরেছি—তাদের দেখেছো, কিন্তু ব'ল্‌তে সাহস ক'র্‌ছ না।

নাবিক। হাঁ হুজুর!

রঘু। ভয় নেই—আমি তাঁর আত্মীয়। তুমি নিঃসঙ্কোচে বল—কিছু ভয় নেই।

নাবিক। না হুজুর।

রঘু। না হুজুর কি!

নাবিক। হাঁ হুজুর!

রঘু। না হুজুর, হাঁ হুজুর—ক'র্‌ছ কেন?

নাবিক। কি আর করি হুজুর! না ক'রে যে আর উপায় নেই।

রঘু। তোমার ব'ল্‌তে কি বারণ ক'রে গেছে?

নাবিক। না হুজুর!

রঘু। আ মূর্খ! প্রকাশ ক'র্‌তে বাকী রাখ্‌লি কি!

নাবিক। আজ্ঞে না হুজুর! আমি কারও কিছু বাকী রাখিনি।

রঘু। কাউকে কি নদী পার হ'তে দেখেছিস্?

নাবিক। আমি দেখ্‌তে জানি না হুজুর।

রঘু। তুই ঠিক দেখেছিস্—তারা নিশ্চয় এসেছে—তুই দেখে ব'ল্‌ছিস্ না!

নাবিক। দোহাই হুজুর! আমি দেখতেও জানিনি, বল্‌তেও জানিনি।

রঘু। বেশ, আমাকে নর্ম্মদা পার ক'রে দিতে পারিস্?

নাবিক। আর সব পারি, কেবল ওইটেই পারিনা।

রঘু। তবে দূর হ'।

নাবিক। আজ্ঞে হাঁ হুজুর! সেই ভাল! তাহ'লে হুজুর, সেলাম করি।

রঘু। তোকে পুরস্কার দিতুম, ব'লতে পারলিনি! দেখে থাকিস্ ত' বল্—আমি সেই বৃদ্ধের পরমাত্মীয়। বিষম দুর্য্যোগের সূত্রপাত—ঝড় উঠ্লো—নর্ম্মদা এখনই সংহারিণী মূর্ত্তি ধ'রবে সম্মুখে গভীর বন—নিকটে আশ্রয় নেই, জীবনের আশঙ্কা পদে পদে। তিনি আমার প্রভু—পিতা। দেখে থাকিস্, বল্ ভাই! চিরকালেব মত তোর কেনা থাক্‌বো।

নাবিক। খোদার কসম—মিথ্যে ক'য়োনা। সত্য ক'রে বল, তুমি কে?

রঘু। রঘুবীরেব নাম শুনেছিস্?

নাবিক। তুমিই সেই?

রঘু। আমিই সেই।

নাবিক। তুমিই এক চড়ে একটা বাঘ মেরেছো?

রঘু। আমিই।

নাবিক। তুমিই শুঁড় ধ'রে একটা বুনো হাতীকে বন থেকে টেনে এনেছো?

রঘু। আমিই।

নাবিক। একটা জ্যান্তো তালগাছ মাঝামাঝি ভেঙ্গে দাঁতন ক'রেছিলে তুমি?

রঘু। (হাস্য) আরে পাগল, তাকি মানুষে পারে!

নাবিক। এই নর্ম্মদায টপ্ করে ডুব দিয়ে, একটা ন্যাজামুড়ো শুদ্ধ আস্ত কুমীব ড্যাঙ্গায় টেনে তুলেছিলে তুমি?

রঘু। আমি।

নাবিক। তুমিই বেদানাওয়ালাকে নর্ম্মদা থেকে উদ্ধার ক'রেছো?

রঘু। এতক্ষণ হাসিমুখে তোমার কথায় উত্তর দিচ্ছিলুম মিঞা! আর থাক্‌তে পারলুম না। সেই নরাধমকে রক্ষা ক'রে আমি দেশের

সর্ব্বনাশ ক'রেছি। এখনো অবিশ্বাস ক'র্‌ছ—গা টিপে দেখছ'—বড় নরম না ?

নাবিক। বাবা বিশ বছর দাঁড় টেনে, হাল ধ'রে, বোট ঠেলে হাত দোরস্ত ক'রেছি—পীরের কাছে মামদো-বাজী ? তুমি রঘুবীর। এই তুল্‌তুলে গা—যাও—এখানে কেউ আসেনি।—উহুহুঃ ( চীৎকার )

রঘু। কি হ'ল—কি হ'ল মিঞা ?

নাবিক। ওরে বাবা ! আঙ্গুলে এত জোর ! এখুনি হাতের হাড় ভেঙ্গে ছাতু হয়ে গিয়েছিল আর কি ! এখন বুঝেছি--ওরে বাবা !

রঘু। বুঝেছ ?

নাবিক। বিলক্ষণ বুঝেছি ! ছেলেপুলে কাছে থাক্‌লে এই এক টীপ্‌নীতেই বংশলোপ হ'য়ে যেত। তা বাবা রঘুবীর ! তোমাকে ত' আমি নায়ে তুল্‌তে পার্‌ব না। তুমি যে নায়ে উঠে আদর ক'রে আমাকে এমনি একটা টীপ্‌নী দেবে, আর আমার না'খানা শুদ্ধু দেখ্‌তে দেখ্‌তে বানচাল হয়ে যাবে সেটি হ'চ্চে না। ওরে বাবা,—এক টীপ্‌নী সাতবার চিড়িক্ মারে যেরে ! ( আর্ত্তনাদ )

রঘু। তবে কি আমার মনিব ওপারে ?

নাবিক। রক্ষা কর বাবা ! তোমার মনিব ত' মনিব—তোমার গন্ধও আর ওপারে নয়। কে বাবা না খানি খুইয়ে, ছেলেপুলেকে না খাইয়ে মার্‌বে ! ছেড়ে দাও, বাবা মিঞা-সাহেব—থুড়ি, হুজুর রঘুবীর ! ঝড় উঠ্‌লো, আমি ঘর সাম্‌লাইগে।

রঘু। তাহ'লে আমার মনিব কোথায় ?

নাবিক। এই বনের ভিতর বাবা !—উঃ ! কট্ কট্, ঝন্‌ঝন, চিড়িক্ চিড়িক্, কটাস্ কটাস্, ধড়াস্ ধড়াস্, নানা জাতের আওয়াজ—রঘুবীর—বাপ্ !

[ প্রস্থান

রঘু। উত্তাল-তরঙ্গময়ী ভীষণা নর্ম্মদা!
ফেনিল রাক্ষসী-মুখে তুলিয়া হুঙ্কার,
দশদিকে উম্মত্ততা করিয়া প্রসার,
কা'র লোভে ছুটিয়াছ পুনঃ উন্মাদিনী?
জানিনা কি স্বর্গচ্যুত কৌমুদী-পুতুলী—
কি অপূর্ব্ব পারিজাত-লোভে, প্রভঞ্জনে
ধ'রেছ সহায়,—সে আনিয়া দিবে তোরে
পূরিয়া অঞ্জলি। শোণিত-নিষিক্ত ধরা
আগে হ'তে দুরাত্মার নির্ম্মম চরণ-
ভবে কাঁপে থর থর—কাঁপে প্রাণ তাব
যাতনায। তবে কেন নর্ম্মদাসুন্দবি!
আবার ভীষণা মূর্ত্তি ধরি', অবিবাম
সহস্র কর্কশ-হস্তে ব্যথিত শরীরে
তার করিস্ প্রহার? ক্ষমা দে নর্ম্মদা!
অতীব ববষ পঞ্চ, এমনি ভীষণ
নিশা—এমনিই ঘন অন্ধকারে, তব
সঙ্গে করি' ভীম রণ, এক নরাধমে
কাড়িয়া লইয়াছিনু তব গ্রাস হ'তে।
প্রতিহিংসা ল'তে তাই এলে কি নর্ম্মদা?
নিয়তির কার্য্যে বাধা দানে, করিয়াছি
যেই মহাপাপ, উপযুক্ত প্রায়শ্চিত্ত
করিব তাহার। ভীষণ মৃত্যুর ভয়ে
জ্ঞানশূন্য প্রভু মোর আসিয়াছে তব
জলে প্রাণ বিসর্জ্জিতে! প্রিয় পুত্র সঙ্গে
আছে তার—আর আছে পুত্র-সম এই

নরাধম। একের জীবন-বিনিময়ে,
এত প্রাণে হবে না কি সন্তোষ তোমার ?
তবে শোন্, উন্মাদিনি কল্লোলিনি! দেখা
যদি নাহি পাই তাঁর, তোমারে করিব
আত্মদান, ক্লান্ত আমি সংসারে ঘুরিয়া!

## ষষ্ঠ দৃশ্য

### বনাভ্যন্তর

সাহাজান ও পরীবাণু

সাহা। পরী! কিছুক্ষণের জন্য এই শিলাতলে আশ্রয় গ্রহণ কর, আমি স্থান অন্বেষণ করি। ভয়ানক ঝড়—মহাপ্রলয়—পরী! তোকে পাবার জন্য চারিদিক থেকে যেন শয়তানের অনুচরেরা হাত বাড়াচ্ছে! দানা তাণ্ডব নৃত্য ক'র্‌ছে—ডাকিনী খলখল্ হাস্‌ছে। পরী! এই শিলার আশ্রয়ে অবস্থান কর্। খোদা, পরীকে রক্ষা কর। নবাব মামুদসার স্মৃতিচিহ্ন মুছে ফেলো না। এ কোহিনুর প্রলয় আঁধারে ডুবিয়ে মেরো না। বোস্ পরী, আমি স্থান দেখি। কোথাও যাস্‌নি।—এ শিলাতল পরিত্যাগ ক'রে একপদও অগ্রসর হ'স্‌নি। যদি স্বয়ং পীর এসে স্থান ত্যাগ ক'র্‌তে বলে, তবু উঠিস্‌নি। আমি খুঁজে দেখি—অন্ধকারে হাত্‌ড়ে হাত্‌ড়ে খুঁজে দেখি—এ নির্ম্মম কঠোর অরণ্যের বুকে একবিন্দুও দয়ার অস্তিত্ব আছে কি না।

পরী। আমি এইখানে চুপ্ ক'রে ব'সে থাক্‌বো ?

সাহা। ( চলিতে চলিতে ) চুপ্ ক'রে থাক্‌বি—একপাও স্থানান্তরে যাস্‌নি।

পরী। ফির্‌তে কতক্ষণ হবে ?

সাহা। যতক্ষণ না আশ্রয় পাই—( মস্তকে বৃক্ষপতন ) পরী—পরী!

সব শেষ—আমি গেছি। আমার জীবন শেষ—প্রকাণ্ড গাছ আমার ঘাড়ে প'ড়েছে। আমি মলুম! আমি মলুম!

পরী। হা আল্লা! আমার সব গেল।—কই, কোথা তুমি—কত-দূরে তুমি?

সাহা। উঠোনা—এসোনা।

পরী। তুমি গেলে আমার কি হবে?

সাহা। জানিনা—উঠোনা।—কোথাও যেওনা। ঈশ্বরের পদপ্রান্তে বসিয়ে রেখেছি, ব'সে থাক। যদি অনন্তরাওয়ের গৃহে আশ্রয় পাও—তাহ'লে লোকালয়ে ফিরো। নচেৎ নয়—শিলাতল—ওইখানেই—উঠোনা। সব পিশাচ—শয়তান—উঠোনা। এসোনা—ন'ড়োনা—প্রকাণ্ড গাছ—মানুষের ক্ষমতা হবে না—হ'ল না—যাই—আল্লা!

পরী। সাহাজান—সাহাজান! কোথা তুমি? অন্ধকার—পথ দেখ্‌তে পাচ্ছিনা। খোদা! রক্ষা কর—সাহাজানকে রক্ষা কর। সাহাজান! সাহাজান!—এই বনের ভিতর কে কোথায় দয়ালু শক্তিমান আছ? এস—রক্ষা কর, রক্ষা কর।

রঘুবীরের প্রবেশ

রঘু। এই ভীষণ অরণ্যে,—এই নিবিড় অন্ধকারে—খুঁজি কোথায়? বিষম চীৎকারও বৃক্ষের শাখা-ভঙ্গ শব্দে ডুবে যাচ্ছে। একটা মাত্র আর্ত্তনাদ—কোন হতভাগ্য বিপন্নের এক করুণ কঠোর স্বর—একবার মাত্র আমার শ্রুতিস্পর্শ ক'রেছিল,—একপদ অগ্রসর হ'তে না হ'তেই আবার প্রভঞ্জনের ভীম চীৎকারে মিলিয়ে গেছে! আর শুনতে পেলুম না। বড় অন্তর্যাতনার চীৎকার—কিন্তু কার? নর্ম্মদা কি হতভাগ্যকে গ্রাস ক'র্‌লে!

পরী। কেগা তুমি?—কে কথা কইলে গা তুমি?

রঘু। এ কি রমণীকণ্ঠ! এই বিষম দুর্য্যোগে—প্রকৃতির বিভীষিকা-

ময়ী লীলার মধ্যে কোমলপ্রাণা রমণী! কে মা তুমি? একি! চুপ ক'র্‌লে কেন? কে মা তুমি? সন্তান নিকটে আছে, নির্ভয়ে কথা কও। কই মা! কোথা মা তুমি? বড়ই ভীষণ স্থান—মৃত্যুর আশঙ্কা পদে পদে। কথা কও! শপথ ক'র্‌ছি—সন্তানের কাছে বিন্দুমাত্রও ভয়ের কারণ নেই! ভৃত্য আমি, দাস আমি, সহোদর আমি, পুত্র আমি, কথা কও—কথা কও। রক্ষা ক'রতে এসেছি, রক্ষা ক'রব। আত্মীয়হারা যদি হও, সেই আত্মীয়ের সন্ধান ক'রে দেব। উত্তর দাও—এখনও দিচ্ছ না—তবে বলপ্রয়োগে ধ'রে নিয়ে যাব—কাউকে বিপন্ন দেখে ফেলে যাওয়া আমার রীতি নয়। বিপন্ন সর্পকে রক্ষা ক'রে মাথায় দংশন নিয়েছি—তবু তাকে ফেলে আসিনি। উত্তর দাও।

পরী। একটি বৃদ্ধ বিপন্ন—গাছ-চাপা পড়েছে—

রঘু। কোথায়—কোথায়?

পরী। দু'চার পদ এই দিকে যা'ন।

রঘু। বেঁচে আছেন?

পরী। তা জানি না। (রঘুবীর কর্ত্তৃক বৃক্ষাপসারণ ও পরীক্ষা)

রঘু। মা! সব পরিশ্রম যে বৃথা হ'ল! বৃদ্ধ যে প্রাণে নেই।

পরী। সাহাজান! তোমার অদৃষ্টে এই ছিল!

রঘু। কেঁদ' না মা! এখন আত্মরক্ষার সময়। এ বৃদ্ধ তোমার কে?

পরী। পরমাত্মীয়।

রঘু। কে ইনি?

পরী। তা ব'লব না।

রঘু। বেশ,—তোমাদের ঘর কোথায়?

পরী। তা'ও ব'লব না।

রঘু। বেশ—কোথায় রেখে আস্‌তে হবে বল?

পরী। কোথাও নয়।

রঘু। তাও কি কথনও হয়!

পরী। আত্মীয় আমাকে এ স্থান ত্যাগ ক'র্‌তে নিষেধ ক'রেছেন।

রঘু। সে অবস্থা ত' আর নেই। আত্মীয় ত' আর ফির্‌ছেন না।

পরী। আমিও এখানে থাক্‌বো—আর ফির্‌বো না।

রঘু। এ অন্যায় পণ।

পরী। তিনি ব'লেছেন—এখান থেকে উঠ্‌লেই বিপদে পড়্‌বি।

রঘু। চারিদিকে হিংস্র জন্তু,—প্রতিমুহূর্ত্তে মস্তকে বৃক্ষপতনের আশঙ্কা—এস্থান হ'তে অধিক বিপদ আর কোথায় মা?

পরী। সর্ব্বত্র—তিনি ব'লেছেন সর্ব্বত্র।

রঘু। তা ঠিক—বিপদ যে সর্ব্বস্থানেই আছে, তা'তে আর সন্দেহ কি? মায়ের কোলে—মাতৃস্তন্যেও বিপদের বীজ নিহিত আছে! কিন্তু মা! এখানে যত, এত আর ত' কোথাও নেই।

পরী। এখানে বিপদ শুধু প্রাণের—বাহিরে ধর্ম্মের। শয়তান এখন গুজরাটের সিংহাসনে। তুমি যেই হও—তার অত্যাচারের হাত থেকে রক্ষা করা তোমার সাধ্য নয়।

রঘু। তুমি হিন্দু—না মুসলমানী?

পরী। তা' ব'লব না।

রঘু। হিন্দু ভাই-ভগিনীর সংসারে গিয়ে বাস ক'রতে পা'রবে?

পরী। তা' হলে আমি মুসলমানী।

রঘু। তা হোক্—বিপন্না তুমি—হিন্দুর চক্ষে দেবী—তোমায় আশ্রয় দিলে হিন্দুর গৃহ অপবিত্র হয় না।

পরী। আমাকে নিয়ে কেন বিপদে পড়বে?

রঘু। তোমায় দিবানিশি মৃত্যুর আবরণে ঘিরে রাখ্‌বো। তুমি যদি প্রস্তুত থাক্‌তে পার, তাহ'লে কার সাধ্য তোমার অঙ্গ স্পর্শ করে?

পরী। নিরাপদ রাখা তোমার সাধ্য কি?

রঘু। অবিশ্বাস কয়ছ কেন মা?

পরী। তাই যদি থাকতো, তাহ'লে এমন শক্তিমান্ প্রজা থাকতে নবাব মামুদ-সার কি একটা তুচ্ছ গোলামের হস্তে ভীষণ মৃত্যু হয়!

রঘু। আপনি কি নবাব-নন্দিনী!

পরী। আর পূর্ব্বস্মৃতি কেন! – আমি ভিখারিণী।

রঘু। নবাব-নন্দিনি! অনন্তরাওয়ের আশ্রয়ে যেতে কি আপনার কোন আপত্তি আছে?

পরী। আপনিই কি অনন্তরাও?

রঘু। তাঁরই ভৃত্য—রঘুবীর—পালিত সন্তান।

পরী। ভাই! আমায় হাত ধর—অভাগিনী নবাব-নন্দিনীকে তোমার ঘরে আশ্রয় দাও। এই পরমাত্মীয়ের আদেশ—যদি দেওয়ানজীর ঘরে আশ্রয় পাই, তবেই আমি লোকালয়ে ফিরবো, নচেৎ স্বয়ং ঈশ্বর এসে, আশ্রয় দিতে এলেও তাঁর কাছে যেতে পারবো না! ভাই! ভগিনীকে সঙ্গে নাও।

রঘু। এস ভগিনী—হিন্দুর গৃহে শোভাকারী কমলা! এই দারুণ অন্ধকার ভেদ ক'রে—অনন্তরাওয়ের আঁধার ঘর আলো কয়বে এস।

## সপ্তম দৃশ্য

### অরণ্যের অপরপার্শ্ব

অনন্তরাও

অনন্ত। হা নরাধম পাষণ্ড জাফর! কি ক'রলি? নবাবকে হত্যা ক'রেও কি তোর জিঘাংসা-প্রবৃত্তি চরিতার্থ হ'ল না? তার আদরের ধন—একমাত্র কন্যা—সোনার কুসুমটিকে অকালে বৃন্তচ্যুত ক'রে উত্তাল তরঙ্গে ভাসিয়ে দিলি! নিষ্ঠুর নর্ম্মদা! এমন আনন্দ-প্রতিমাকে তুই কোন্ প্রাণে গ্রাস ক'রলি?

বলদেবের প্রবেশ

বল। একি পিতা! উন্মত্তের মত আত্মনাশ ক'র্‌তে এদিকে ছুটে এসেছো? এ যে নর্ম্মদাতীর! শেষকালে কি জলমগ্ন হ'য়ে অপঘাতে প্রাণ হারা'বে?

অনন্ত। কিসের শব্দ হ'ল বুঝ্‌তে পার্‌লি কি?

বল। ও কোন্ হতভাগ্য গাছ-চাপা প'ড়ে বুঝি প্রাণ খোয়ালে।

অনন্ত। গাছ-চাপা পড়ে নয় রে—নর্ম্মদায়—

বল। তার আর আশ্চর্য্য কি! নিরাশ্রয়ের আশ্রয় তুমিই যখন আজ আশ্রয়হীন তখন কত হতভাগ্য যে নর্ম্মদায় প'ড়বে তার সংখ্যা কি!

অনন্ত। হতভাগ্য নয়—হতভাগিনী।

বল। সে কি!

অনন্ত। নবাবের কন্যা পরীবাণু।

বল। সেকি! কে বল্‌লে?

অনন্ত। কেউ বলেনি—মায়ের করুণস্বর শুনে বুঝেছি। সে মধুর স্বর সপ্তাহ পরে আবার শুন্‌লুম! কিন্তু হা ঈশ্বর! আর বুঝি শুন্‌তে পাবনা।

বল। পিতা! এ শোকের সময় নয়—আত্মরক্ষার সময়।

অনন্ত। আয় মা ফিরে আয়! হায় রঘু! বিপন্নাকে রক্ষা ক'র্‌তে এসে কি তোর এই পরিণাম!

বল। হা ভগবান্! ক'র্‌লে কি? এমন মহাজ্ঞানী ব্রাহ্মণকেও উন্মাদ কর্‌লে!—পিতা! ফিরে এস!

অনন্ত। রোস্‌না—ওদের ধ'রে আনি।

বল। কাকে আন্‌বে? কে আস্‌বে?—পিতা! চ'লে এসো,—যে গেছে, সে গেছে—আর আস্‌বে না।

পরীবাণুকে লইয়া রঘুবীরের প্রবেশ

রঘু। কেন আস্‌বে না বলদেব! প্রাণের টানে ব্রহ্মাণ্ড ছিঁড়ে

আসে—ভগবান করতলগত হয়, আর একটা তুচ্ছ জীবন ফিরে আসে না? এই নাও পিতা, তোমার নন্দিনী। নিয়তির আবরণ ভেদ ক'রে নর্ম্মদায় সহস্র উন্মত্ত তরঙ্গের শিরোভূষণ—সহস্রদল স্বর্ণকমল জল ছেড়ে স্থলে এসেছে। পিতা! চরণে আশ্রয় দাও।

বল। সেকি!—সেকি! ভাই, তুমি?—যথার্থ তুমি?

অনন্ত। রঘু! নিয়তি-প্রেরিত ভার! তুই ভিন্ন এ ভার ধারণ করে সাধ্য কার! এই নে আমার কন্যা! পরীবাণুকে শ্যামলীর পাশে স্থান দে।

রঘু। বলদেব! বড় অন্ধকার, পথ পিচ্ছিল—বন্ধুর। পরীবাণুকে হাত ধ'রে নিয়ে চল।

অনন্ত। ভগবান, ভগবান!

পরী। ভগবান!—ভগবান!

# দ্বিতীয় অঙ্ক

## প্রথম দৃশ্য

### নদীতীরস্থ কানন

রঘুবীর ও বলদেব

রঘু। ভাই বলদেব! সমস্ত রাত্রি লোকের দ্বারে দ্বারে গিয়ে আশ্রয় ভিক্ষা ক'রলুম, কেউ আশ্রয় দিলে না—দিতে সাহস কর্‌লে না। এরূপ অবস্থায় সামান্য পর্ণকুটীরের আশ্রয়ে পরীকে ত' আর রাখ্‌তে পারি না! রাত্রিও শেষ হ'তে চ'ল্‌ল, দিবালোকে ত' পরীকে স্থানান্তরিত ক'র্‌তে পার্‌ব না। পরীবাণুব সন্ধানে নিশ্চয়ই চারিদিকে চর প্রেরিত হ'যেছে। দুরাত্মা জাফর নিশ্চয়ই নিশ্চিন্ত নাই।

বল। তাহ'লে—ক'র্‌বে কি?

রঘু। এই অন্ধকার থাক্‌তে থাক্‌তে, এই দুর্য্যোগের সহায়তায় এস আমরা অরণ্যে প্রবেশ করি। বনের পাতা-লতায় গভীর অরণ্যের ভিতরে কুটীব নির্ম্মাণ ক'রে আপাততঃ দিন কয়েকের জন্য সেখানে বাস করি। তারপর সুবিধা দেখে আমরা সবাই রামগড়ে চ'লে যাব। আপাততঃ লোকের সমক্ষে অবস্থান যুক্তিযুক্ত বিবেচনা করি না।

বল। রাজ-ঐশ্বর্য্যের মধ্যে প্রতিপালিত—দুঃখ কা'কে বলে জানেনা,—বনের ভিতর বাস ক'র্‌লে পরী বাঁচ্‌বে কেন?

রঘু। সময় সমস্তই সইয়ে দেবে ভাই! তা ব'লে নগরের মধ্যে আজ কা'ল ত' তাকে কোন মতেই নিয়ে যেতে পারি না। যমের মুখ থেকে রক্ষা ক'রে কি তাকে জাফরের মুখে দেবো!

বল। তাহ'লে এক কাজ করনা দাদা! —যে উপায়ে দুরাত্মা জাফর গুজরাটের সিংহাসন প্রাপ্ত হ'য়েছে, সেই উপায়েই তার রাজত্বের

পিপাসা মিটিয়ে দাও না কেন! রাজ্যের মঙ্গল হয়—পরীও রক্ষা পায়। ভীলরক্ত এখনও ত' তোমার দেহে চলাচল ক'রছে।

রঘু। ছি বলদেব! ওকথা মুখেও এনোনা। তুমি দেবতা পিতার সন্তান।

বল। বৃদ্ধ পিতা আজ কি অপরাধে বনবাসী দাদা?

রঘু। অপরাধ অবশ্যই আছে, নইলে শাস্তি কেন?

বল। পিতা অপরাধী!

রঘু। নিশ্চয়—পিতাকে জিজ্ঞাসা ক'রো, জান্‌তে পার্‌বে।

অনন্তরাওয়ের প্রবেশ

অনন্ত। কত দূর কি ক'রে উঠ্‌লে রঘু?

রঘু। কিছুই ক'রে উঠতে পারিনি।

অনন্ত। তাহ'লে উপায়?

রঘু। বনে ঢুকবো।

অনন্ত। তারপর?

রঘু। আপাততঃ কুটীর নির্ম্মাণ ক'রে তার ভেতর বাস ক'র্‌ব।

অনন্ত। বেশ—তাহ'লে বিলম্ব ক'রছো কেন? অন্ধকার থাক্‌তে থাক্‌তে নিয়ে চল। এখানে ত' থাক্‌তে সাহস ক'রছি না!

[ রঘুবীরের প্রস্থান

বল। তুমিও দাদার মতে মত দিলে!—অম্লানবদনে, বিনাতর্কে দাদার কথায় বনে ঢুক্‌বে!

অনন্ত। মূর্খ বালক! কবে তোর ভা'য়ের কথায় প্রতিবাদ ক'রেছি। একবার তার অমতে কাজ ক'রেছি, তার ফলে বনবাসী হয়েছি। সাগর-পরিমাণ কামনা নিয়ে ব্রাহ্মণ-গৃহে প্রবেশ ক'রেছিলুম, তার ফল পেয়েছি। তবে আর কেন বলদেব! বনে প্রবেশ কর—রঘুবীরের কথার প্রতিবাদ করিস্‌নি।

পরীবাণু ও রঘুবীরের প্রবেশ

পরী। হাঁ ভাই, তুমি নাকি বনে ঢুকতে কুণ্ঠিত হ'চ্ছ ?

বল। শুধু তোমার জন্য পরী !

পরী। ছিলুম নবাব নন্দিনী—শাস্ত্র শিখিনি– জ্ঞানদৃষ্টিহীনা—নবাবী ঐশ্বর্য্যকেই ঐশ্বর্য্য জ্ঞান ক'রেছিলুম। দারিদ্র্যে যে এত ঐশ্বর্য্য থাকে, তা ত' জানতুম না। সে ঐশ্বর্য্যের স্বাদ পেয়েছি। কি জানি কি পুণ্যফলে তোমাদের সঙ্গ লাভ ক'রে মধুরতা অনুভব ক'রেছি, এখন আমি ব্রাহ্মণ-কুমারী—যমবরা—মৃত্যুর নামে উৎসর্গীকৃতা, আমাকে বনে ঢুকতে ভয় দেখাও কেন ভাই !

বল। তোমার যদি এমন হৃদয়বল পরী ! তা'হলে আর আমি বনে ঢুকতে কুণ্ঠিত হব কেন ?

পরী। হ'যোনা। দাদা ব'ল্লে, 'দারিদ্র্যের ভিত্তিতে যে ঐশ্বর্য্যের প্রতিষ্ঠা, তা অটল অব্যয—ভুবনব্যাপী সৌরভময—ভগবানের সর্ব্বাপেক্ষা প্রিয় সামগ্রী।' দাদা আরও বল্লে, 'শুধু দু'টি ক্ষুদের লোভে ভগবান হস্তিনায এসে বিদুর নামে এক ভিখারীর ঘরে উপযাচক হ'য়ে অতিথি হ'তেন, আর হস্তিনার রাজা কত নিমন্ত্রণে—কত সাধ্য সাধনাযও তাঁকে ঘরে আনতে পারতেন না।' ভিক্ষান্নেই যদি তাঁর এত লোভ, তাহ'লে তুচ্ছ নবাবীর জন্য তেমন অতিথিটিকে ছেড়ে দেব কেন ?

অনন্ত। কে ব'লেছে তুই নবাব-নন্দিনী ? আজ থেকে তুই আমার কন্যা—আমার বৃদ্ধ বয়সের শান্তি। আমার মা। তোর হাত ধ'রে বনে যাই।

# দ্বিতীয় দৃশ্য

## প্রাসাদ-কক্ষ

জাফর ও সথার মা

জাফর। হাঁ বিবি! তুমি পরীবাণুকে কি রকম দেখ্‌লে বল দেখি?

স, মা। জনাব! সে আর আপনাকে কি বল্‌ব! বড় ফন্দি ক'রে তাদের সন্ধান নিয়ে এসেছি। আপনাকে কি বল্‌ব—সে কি সুন্দরী! যা দেখ্‌লুম, তার তুলনা কই? ঘুটঘুটে আঁধার—কোলের মানুষটী পর্য্যন্ত দেখা যায় না—সেই আঁধার ভেদ ক'রে, সেই অগম বিজন বনেব ভিতরে চারিদিক আলো ক'রে বাতাসে রূপ ছড়িয়ে—সে আপনাকে আর বেশী কি ব'লব নবাব!—যেন নর্ম্মদার কালো জলে সোণার কলসী ভেসে উঠ্‌লো!

জাফর। বিবি! সে রত্নটী যে আমায় এনে দিতে হ'চ্ছে।

স, মা। তাইত জনাব—তাইত—নবাব! আমি হাব্‌লা গোব্‌লা মানুষ। সাত চড়ে আমার মুখে রা বেরোয় না! কি বল্‌তে কি বলি, কি ক'রতে কি করি। অবলা বিধবা আমি কি পা'রব?

জাফর। তুমি নিশ্চয় পার্‌বে। তোমার গুণের কথা শুনেই তোমাকে আনিয়েছি। আর এই মুহূর্ত্তেই তোমার গুণের পরিচয় পেয়েছি। যাকে পাবার জন্য আমি গুজরাটের পথ নরশোণিতে প্লাবিত ক'রেছি, গুজরাটের প্রকাণ্ড প্রকাণ্ড অট্টালিকা প্রাণিশূন্য ক'রেছি, সেই অতুলনা সুন্দরী পরীবাণু চক্ষের পলকে অদৃশ্য হ'য়েছে। চারিদিকে চর পাঠিয়েছিলুম, কেউ সন্ধান ক'র্‌তে পারেনি। কিন্তু তুমি পেয়েছ। তুমিই আমার সাহায্য ক'রতে একমাত্র উপযুক্ত। পুরুষ হ'লে তোমাকে উজীর ক'রতুম। (সথার মা কপালে অঙ্গুলি স্পর্শ করিল) তুমি স্ত্রীলোক, আর কি ক'র্‌ব—তোমায় যথেষ্ট পুরস্কৃত ক'রব—পরীবাণুকে ধ'রে দিতে পার্‌লে জায়গীর দেব।

স, মা। তাইত জনাব,—তাইত জনাব! কোথা থেকে কোথায় গিয়ে পড়ব! শেষকালে কি ঠ্যাঙানি খেয়ে ম'রব! ম'লে আমার জায়গীর ভোগ ক'রবে কে!

জাফর। কে মারবে? বল কি বিবি! নবাব জাফর খাঁর লোক তুমি—চ'লেছ জাফর খাঁর কাজে—তোমার গায়ে হাত তুলবে! তোমার দিকে যে তীব্র দৃষ্টিতে চাইবে, সে কম্‌বথ্‌ত্‌ গিয়ে রয়েছে জেনে রাখ। কোই হ্যায়?

( নেপথ্যে—হুজুর! )

জল্‌দি কেরামৎ খাঁকো বোলাও,

( নেপথ্যে—যো হুকুম )

জবর লোককে তোমার সঙ্গে দিচ্ছি, সেপাই দিচ্ছি; যা হুকুম ক'রবে তাই তারা শুনবে। এদের সঙ্গে নিয়ে লোকের ঘর ঘর সন্ধান কর—পরীবাণুকে এনে দাও।

কেরামৎ খাঁর প্রবেশ

দেখ কেরামৎ! এই বিবির কার্য্যে তোমায় নিযুক্ত ক'ল্লুম। বিবির হুকুম—সে আমারই হুকুম মনে ক'রবে। যেখানে যেতে বলে—যাবে, —যা করতে বলে, ক'রবে।

কেরা। যো হুকুম জনাবালি!

জাফর। আর বিবির যখন যে ক'জন সেপাইয়ের দরকার হবে, সে ক'জন তুমি তৎক্ষণাৎ প্রস্তুত রাখ্‌বে।

কেরা। যো হুকুম।

স, মা। আচ্ছা জনাব! সে মেয়েটি যদি আর কেউ হয়?

জাফর। যেই হোক্‌না কেন, তাকেই আমার জন্ম নিয়ে আসবে। আমি এদেশের রাজা—এদেশের যত কিছু উৎকৃষ্ট সামগ্রী, সমস্ততেই আমার অধিকার।

স, মা। তাতো বটেই। নইলে আবার রাজা কি! রাজা সন্দেশের খোসা ছাড়িয়ে শাঁস খাবে,—ক্ষীরসাগরের নীর গাবিয়ে তোলপাড় ক'রে শুধু থাপিটুকুতে পিত্তি রক্ষা ক'রবে। ফুলবাগান থেকে আরম্ভ করে গো ভাগাড় পর্য্যন্ত যেখানে যা কিছু সেরা জিনিস আছে, সব তার। নইলে আবার রাজা কি।

জাফর। বল ত' বিবি!

স, মা। সে আমার আগে থাকৃতেই বলা আছে জনাব। তাহ'লে এস মিয়া! দেখা যাক্, কতদূর কি ক'রে উঠি। সেলাম নবাব।

[ কেরামৎ ও সখার মার প্রস্থান

দেবলের প্রবেশ

দেবল। সন্ধান পেলেন কি?

জাফর। ( স্বগত ) পরীবাণুকে লুকিয়ে রাখার মূল অনন্তরাও। সেই বে-অকুফ্—বদ্‌মাস।

দেবল। ( ভীতি প্রকাশ ও স্বগত ) আরে ম'ল—এ আবার কি মূর্ত্তি! শেষকালে চোট্‌টা আমার ঘাড়েই এসে পড়্‌বে নাকি!

জাফর। শুধু মেহেরবাণী ক'রে তোকে বাঁচিয়ে রেখেছি। বে-তমিজ্—বেইমান্! ( দেবলের নীরবে ভীতিপ্রকাশ )

জাফর। বেল্-লিক্—তোকে আমি রাখ্‌ব না।

দেবল। ( স্বগত ) খেলে—এইবার দেবলের দফা সাম্‌লে! ( প্রকাশ্যে ) সন্ধান কি পাওয়া গেল না জনাব?

জাফর। কেও—দেওয়ান? সন্ধান? পাওয়া গেলনা! বদ্‌মাস, বে-তমিজ, বেইমান্, বে-ল্লিক্। কোতল ক'রবো—শূলে দেব—জ্যান্ত চামড়া তুলে নেব। ( দেবলের ভীতিপ্রকাশ ) অনন্তরাও তাকে নিয়ে গেছে।

দেবল। ( স্বগত ) বাপ্! বাঁচলুম, আমাকে নয়! বেটা গাধা ব'লছে তাকে, আর থিঁচুচ্ছে আমাকে।

জাফর। বুড়ো ব'লে দয়া ক'রে ছেড়ে দিয়েছি। এত বড় বে-আদব!—এত বড় আস্পর্দ্ধা!—আমার আদেশ অমান্য ক'রে পরীবাণুকে আশ্রয়-দান। দেওয়ান! যেমন ক'রে পার, অনন্তরাওকে গ্রেপ্তার কর। সব ওমরাও যখন গেছে, তখন ও বেইমান থাকে কেন? আর দয়া নয়—অনন্তরাওকে বেঁধে আনো।

দেবল। যো হুকুম!

## তৃতীয় দৃশ্য

### গ্রাম্যপথ

সথার মা

স, মা। ওমা আস্‌ছেই তো গো! বনের ভিতর টাকা লুকিয়ে রেখেছি, জান্‌তে পাবলে নাকি! দেওয়ানজীর ঘরে ঢুকে এ টাকা পেয়েছি—জান্‌তে পার্‌লে নাকি! তাহ'লে ত' গেলুম দেখ্‌ছি—আর ত' সথার মার প্রাণ রক্ষে হ'লনা—ভবলীলা ত' সাঙ্গ হ'ল—( নেপথ্যে—দাঁড়া ) দোহাই বাবা! আমি গরীব—অনাথা—আমার কাছে কিছু নেই বাবা!

বালক বেশে শ্যামলীর প্রবেশ

শ্যামলী। আছে বই কি। এখানে কতক্ষণ আছিস্‌?

স, মা। আমি নেই বাবা!

শ্যামলী। রয়েছিস্‌, আবার নেই কি!

স, মা। তা তুমি যা বল বাবা, আমি কিন্তু বুঝতে পাচ্ছি, আমি নেই।

শ্যামলী। ভয় নেই, আমি একটা খবর জান্‌তে চাই।

স, মা। অত কাছে এসোনা বাবা।

শ্যামলী। ভয় নেই—আমি ডাকাত নই।

স, মা। তা হোক, একটু দূরে থেকে কথা কও।

শ্যামলী। বেশ—দূরে থেকেই জিজ্ঞাসা ক'রছি—তোকে যেন আমি দেওয়ানজীর বাড়ী থেকে বেরুতে দেখেছি!

স, মা। আমাকে? আমাকে? ওমা!

শ্যামলী। তুই ন'স্?

স, মা। তার বাড়ী কোথায়?

শ্যামলী। তবে তুই ন'স। এখানে তুই কতকক্ষণ আছিস্?

স, মা। একদণ্ডও নেই বাবা!

শ্যামলী। সেকি!

স, মা। একদম নেই।

শ্যামলী। এ কি রকম কথা!

স, মা। আজকাল কথা এই রকমই হ'য়ে গেছে বাবা!

শ্যামলী। সেকি বেটী! তামাসা ক'রছিস্?

স, মা। দোহাই বাবা! তামাসা আমার বংশে ক'রতে নেই।

শ্যামলী। বেশ—বল দেখি, এ পথ দিয়ে কোনও হিন্দু ওমরাওকে যেতে দেখেছিস্ কিনা?

স, মা। চোখে কিছু দেখ্‌তে পাইনা বাবা! আমি ছেলে হারিয়ে অন্ধ হ'য়ে পথে পথে বেড়াচ্ছি।

শ্যামলী। ব'ল্‌তে পার্‌লে পুরস্কার দেবো।

স, মা। কি বল্‌লে—হিন্দু ওমরাও?

শ্যামলী। হাঁ।

স, মা। কি পুরস্কার দেবে—দেখি।

শ্যামলী। নিশ্চয় দেবো। এখনি দেবো—আগে বল্।

স, মা। দেখেছি।

শ্যামলী। সত্যি—প্রতারণা নয়?

স, মা। কই—কি পুরস্কার দেবে দাও।

শ্যামলী। তাকে দেখ্‌তে কেমন বল্‌ দেখি?

স, মা। তবেই আমার বক্‌সিস নেওয়া হয়েছে!

শ্যামলী। ঠিক ব'ল্‌ছি—দিব্যি ক'রছি—নিশ্চয় দেবো।

স, মা। আর কখন দেবে বাবা! দেবার সময় যে উত্‌রে গেল।

শ্যামলী। দেখ্‌তে কেমন—না ব'ল্‌তে পার্‌লে বিশ্বাস করি কেমন ক'রে?

স, মা। বিশ্বাস হবে না—সে ত' জানা-কথা বাবা! যাও বাছা, খুঁজে দেখ, আমিও নিজের ছেলেকে খুঁজে দেখি।

শ্যামলী। কাজেই। মাফ্‌ কর বাছা। বিশ্বাস হ'লনা।

(প্রস্থানোদ্যত)

স, মা। লাগে তাক্‌, না লাগে তুক্‌—দেখি একবার আঁধারে ঢিল মেরে। কিগো বাছা! শোণের মত পাকা চুল, পাকা গোঁফ, তাকে খুঁজছ ত'।

শ্যামলী। (ফিরিয়া—মণি বাহির) এই নে পুরস্কার—মহামূল্য মণি। শীগ্‌গির বল্‌ কোন্‌ পথে গেছে। শীগ্‌গির বল্‌—দেরি সয়না, শীগ্‌গির বল্‌।

স, মা। ওটা কি ব'ল্‌লে বাছা! মাণিক?

শ্যামলী। মাণিক। তোর সাত পুরুষকে আর খেটে খেতে হবে না। শীগ্‌গির বল্‌না বেটী!

স, মা। শীগ্‌গির যাও—এই পথে, বরাবর্‌ ছুটে যাও—গেলেই ধর্‌তে পার্‌বে। এইবারে দাও!

শ্যামলী। মা কালী! মুখ রেখো মা! যা বাছা এখন অন্যত্র যা, এখানে আর তোর থাক্‌বার দরকার নেই। (মণি প্রদান)

স, মা। (স্বগত) সত্যই ত' মাণিকটে দিলে গো! কে এ! আহা বেশ মুখখানি! (প্রকাশ্যে) তোমাকে বেশ দেখ্‌তে বাছা! তুমি বড় সুন্দর!

শ্যামলী। কি কর্ব্ব বাছা, হয়ে পড়েছি।

স, মা। হাঁ বাছা! তুমি বুঝি কোন রাজার ছেলে?

শ্যামলী। হবে! এখন যা—বক্‌সিস্ পেলি, চ'লে যা। না গেলে আবার কেড়ে নেবো বল্‌ছি।

স, মা। হরি হে, দীনবন্ধু! [ প্রস্থান

শ্যামলী। এ বেশে বাবার সুমুখে কেমন ক'রে উপস্থিত হব! লজ্জা ক'রছে। উহুঁ—পারবোনা—বেশ-পরিবর্ত্তন করি। [ প্রস্থান

স, মা। ( পুনঃ প্রবেশ ও নেপথ্যে দেখিয়া স্বগত ) কেমন কেমন ঠেক্‌ছে! পুরুষ মানুষ তো নয়! চলন কেমন—বলন কেমন। না হ'লনা! পিছু নিতে হ'চ্ছে। ওমা! ওকি! চোখের পলক ফেল্‌তে না ফেল্‌তে রাঙ্গা ছুক্‌রিটি হ'য়ে গেল যে! যাই যাই, পাছু পাছু যাই। কেরামৎ এ সময় কোথায় গেল? যাই, সে বেটাকেও সঙ্গে নিতে হবে। নইলে একা পেরে উঠ্‌বো না।

## চতুর্থ দৃশ্য

### কক্ষ

দেবল ও বিষণ

বিষণ। এমন সোনার রাজ্যটা ছারখারে দিলে?

দেবল। কি ক'র্ব্ব! জমীকে উর্ব্বরা কর্‌তে হ'লে, দিনকতক ভাগাড় ক'রে রাখতে হবে।

বিষণ। বটে! তাহ'লে এমন রাজ্যটা ধ্বংসের পথেই অগ্রসর হ'লে!

দেবল। এখন ইচ্ছে ক'রলেও ফেরা যায় না।

বিষণ। বেশ, তবে সর্ব্বনাশই কর। ভাল, আর একটা কথা জিজ্ঞাসা করি।

দেবল। আর জিজ্ঞাসা ক'রতে হবে না। জিজ্ঞাসা আবার কর্‌বি কি! জিজ্ঞাসা কর্‌বার আছে কি? কাজ ক'রতে চাস্ ত' সঙ্গে আয়। মঙ্গল চাস্ ত' এখনও সময় আছে, সঙ্গে আয়। নইলে নবাব যদি ঘুণাক্ষরে জান্‌তে পারে যে, আমার ঘরে ধর্ম্মপুত্তুর শাপভ্রষ্ট হ'য়ে অবস্থান ক'র্‌ছেন, তা'হ'লে একটী চপেটাঘাতে তোমাকে সেই ধর্ম্মরাজের চিড়িয়াখানায় পাঠিয়ে দেবে। আমার বাবাও তখন ঠেকিয়ে রাখ্‌তে পারবে না।

বিষণ। তোমায় ঠেকাতে হবে না। আমাদের যে যেতে হবে, তা অনেক কাল বুঝেছি।

দেবল। বুঝেছিস্ ত' এগিযে যানা!

বিষণ। ভাল, আমীর ওমরাওদের যে হত্যা ক'রলে, তাতে না হয় তোমাদের স্বার্থ আছে। কিন্তু কতকগুলো নিরীহ প্রজা—তাদের মেরে, তোমাদের কি স্বার্থ হ'ল? একটা গ্রামকে একবারে উৎসন্ন দিলে!

দেবল। তারা অনন্তরাওকে স্থান দিযেছিল কেন?

বিষণ। সবাই কি দিযেছিল?

দেবল। সে কৈফিয়ৎ ত' তোকে দিতে আসিনি! কৈফিয়ৎ নেবার অন্য লোক আছে।

বিষণ। কই—এখানে যে সে লোক দেখতে পাচ্ছিনা, তাইতেই ত' দুঃখ! (স্বর্গের দিকে হস্ত প্রসারণ) ওখানকার কথা যে শুন্‌তে পাই না—কেউ যে কখন শুন্‌তে পেলে না—তাইতেই ত' নিরপরাধের উপর এই উৎপীড়ন! (ডুলিযার ছাদ হইতে দড়ি বাহিয়া অবতরণ)

দেবল। একি! কে তুই?

বিষণ। তাইত, কে তুই?

দেবল। কোথা থেকে এলি? কেমন ক'রে এলি? কথা কচ্ছিস্‌না যে?—আরে মর্, কে তুই?

বিষণ। কি আপদ! কে তুই?

দেবল। এগুস্‌নি, ওইখান থেকে দাঁড়িয়ে বল্।

বিষণ। তবু এগোয়—পেছিয়ে যা—এখনও ব'ল্‌ছি পেছিয়ে যা, নইলে ম'লি! (দেবলের পশ্চাতে গমন)।

দেবল। বিষণ! অস্ত্র নিয়ে আয় ত'—বেটার মুণ্ডচ্ছেদ করি।

বিষণের পশ্চাদ্‌গমনের চেষ্টা

বিষণ। (দেবলের পশ্চাৎ গমন) কে আছিস্ রে! আয় ত!

দেবল। কি চাও—ওইখান থেকে ব'ল্‌তে পার না?

ছুলিয়া। কিছু চাই না হুজুর!

দেবল। তবে কি ক'র্‌তে এসেছো?

ছুলিয়া। হুজুরের নামে একখানা চিঠি আছে, দিতে এসেছি।

বিষণ। আগে বল্‌তে হয় বেটা! নইলে, এখনি যে কেটে ফেলেছিলুম!

দেবল। থামো বীরবর! আর বিক্রম ফলাতে হবে না। কা'র কাছ থেকে এসেছিস্?

ছুলিয়া। হুজুর, চিঠি পড়লেই জান্‌তে পার্‌বেন।

দেবলের হাতে চিঠি প্রদান

দেবল। তা বাইরে দরওয়ান র'য়েছে, তার হাতে দিস্‌নি কেন? তোকে আস্‌তে দিলে কে?

বিষণ। দেখ বাবা! চিঠিখানা পড়েই দরওয়ান বেটাদের মেরে দেশছাড়া ক'রে দাও। এত বড় আস্পর্দ্ধা। বিনা হুকুমে বাড়ীর ভিতরে লোক প্রবেশ ক'র্‌তে দেওয়া! কে তোকে ঢুক্‌তে দিয়েছে বল্ ত?

ছুলিয়া। আমায় কেউ ঢুক্‌তে দেয় নি হুজুর!

বিষণ। সে কি! তবে কেমন ক'রে এলি?

ছুলিয়া। ওই বাগানের ভিতর দিয়ে এসে, ওই পাঁচিল টপ্‌কে, খড়া বেয়ে ওই তেতালার ওপরে উঠে, ছাদ দে' ছাদ দে' এদিকে এসে, আবার

দেওয়াল বেয়ে নেমে, ওই ঘরের ছাদের ওপরে না প'ড়ে, ছাদ না খুঁড়ে, ওর ওপর থেকে নেমে এসেছি।

বিষণ। ও বাবা! এ বলে কি? ( দেবলের অন্তরালে গমন ) এ ডাকাত যে!

দেবল। সঙ্গে লোক আছে, না একা?

ঢুলিয়া। এখন একা—তবে দরকার হ'লে সঙ্গী জুটতে পারে।

বিষণ। ও বাবা! একটু মোটা হওনা। বেটা দেখ্তে পাচ্ছে যে! তোমার পাপে দেখ্ছি সব গেল!

দেবল। ( পত্রপাঠ ) রঘুবীরের নাম দেখ্ছি। কিন্তু রঘুবীর কে?

ঢুলিয়া। দেওয়ানজীর ছেলে।

দেবল। তার নাম ত' বলদেব। আবার অনন্তরাওয়ের ছেলে কোথায়?

ঢুলিয়া। উনি তাঁর পালিত পুত্র।

দেবল। পালিত পুত্র?—হা হা হা! বুঝতে পেরেছি—সেই বোঘো?

ঢুলিয়া। তাঁর নাম রঘুবীর—বোঘো নয়।

দেবল। আচ্ছা—তাই তাই। সেই ভীল ছোঁড়া ত'?

ঢুলিয়া। ভীল ছোঁড়া নয়—ভীল-রাজ।

দেবল। ভাল, তা ভীলরাজ চান্ কি?

ঢুলিয়া। ওই চিঠিতে লেখা আছে।

দেবল। ও বিষণ! ভীলরাজ আমাকে লিখেছেন কি শুন্‌বি?

বিষণ। ভীলরাজের আস্পর্দ্ধা ত' কম নয়! তোমাকে চিঠি লেখে!

দেবল। তাইত দেখ্ছি। দুটো চারটে শাস্ত্রের উপদেশ দিযে ভীলরাজ শেষকালে কাকুতি মিনতি ক'রে এই ভিক্ষে ক'রছেন, যেন তার মনিবের প্রতি আর কোন অত্যাচার না হয়। বেশ, ভীলরাজকে বলিস্ যে, এ শ্রাদ্ধবাড়ী নয়,—এ রাজ্য। এখানে কাজ আছে—ভিক্ষে নেই।

অনন্তরাও রাজদ্রোহী। আর, শাস্তি দেওয়া না দেওয়া সম্বন্ধে রাজার বিবেচনা—ভিক্ষে শিক্ষে এখানে মিলছে না।

ভুলিয়া। যা বল্‌বার থাকে, লিখে দাও হুজুর!

দেবল। সে একটা অতি তুচ্ছ ভীল চাকর—তাকে আমি লিখে দেবো কি? তাকে বলিস্‌, আমার বাড়ীতে যদি দরওয়ানী ক'র্‌তে চায় ত', দিতে পারি।

ভুলিয়া। ও-কথা আমি শুন্‌বনা হুজুর! যা বল্‌তে চাও, লিখে দাও।

দেবল। আরে মর্‌—এ বেটার আস্পর্দ্ধাও ত' কম নয়! যা ত' বিষণ, ভীমসিং বেটাকে ডাক্‌ত'। কাণ ধ'রে এ বেটাকে বাইরে নিয়ে যাক্‌।

বিষণ। আর পটাপট্‌ জুতো হাঁক্‌ড়ে দিক্‌। দেখ্‌ বেটা, এখনও ব'ল্‌ছি—বাবাকে রাগাস্‌নি, মারা যাবি।

ভুলিয়া। জবাব না নিয়ে যাবার হুকুম যে আমার ওপর নেই হুজুর!

দেবল। চোপরাও, বেয়াদব—গাধা গিধ্বোড়! আবি শির জুদা হো যাগা।

বিষণ। চোপ্‌রও—

ভুলিয়া। বেশি দেরি ক'রোনা হুজুর! আমার আবার অন্য কাজ আছে। মুখ চেয়ে দেখ্‌ছ কি হুজুর? জবাব না নিয়ে ত' যাব না।

দেবল। যা ত' বিষণ, ভীমসিং—কি যে-কেউ থাকে—ডেকে আন্‌। বেটাকে একটা পাকা-পোক্ত জবাব দিয়ে দি।

ভুলিয়া। (পথরোধ করিয়া) জবাব দিয়ে যাও।

দেবল। ভীমসিং—ভাঁটারাম—গাঁট্টা তেওয়ারী—জবরদস্ত খাঁ!

(নেপথ্যে হুজুর)

জল্‌দি ইধার আও—সব আদ্‌মি আও।

প্রহরিগণের প্রবেশ

এই শালাকো বাঁধ্‌কে খোড়কুচি কর্‌কে কাট্‌কে দরিয়ামে ফেক্‌ দেও।

বিষণ। ফেক্ দেও—জল্‌দি কাট্ ডালো। শালা বেয়াদব্‌কো আভি শিখ্‌লায়্ দেও।

সকলে। আও শালা কমবখ্‌ত।

১ম, প্র। ( অগ্রসর হইয়া ) আরে কোন্ হ্যায় ? ভুলিয়া মহারাজ !

সকলে। ( বন্দেগি—সেলাম ইত্যাদি অভিবাদন )

১ম, প্র। হিঁয়া ক্যা করনে আয়া ওস্তাদজী ?

২য়, প্র। কিধার দেকে আয়া ওস্তাদজী ?

৩য়, প্র। রঘুয়া মহারাজকো তবিয়ত্ আচ্ছি ওস্তাদজী ?

৪র্থ, প্র। আইয়ে—আইয়ে, থোড়া ভাঙ্ হ্যায়, পিজিয়ে ওস্তাদজী !

১ম, প্র। মাফ কিজিয়ে হুজুব ! ভুলিয়া মহারাজ এ চারো আদ্‌মিকোই ওস্তাদ হ্যায়। উন্‌কো পাকাড় লেনেকোতো হামলোক নেহি সেকেগা।

বিষণ। তব্ নকুরিমে বরখাস্ত হোগা।

সকলে। ক্যা করেগা হুজুর ! নকুরি যাগা ত ক্যা করেগা।

১ম, প্র। নকুরি যাগা ত' নকুরি বহুত মিলেগা—লেকেন ওস্তাদজী যানেসে ওস্তাদজী ত' নেহি মিলেগা।

দেবল। বহুত আচ্ছা, চলা যাও। [ প্রহরিগণের প্রস্থান

কি বলিস্ বিষণ ?

বিষণ। আর বলাবলি কি, লিখে দাও না।

দেবল। তবে দোয়াত কলম কাগজ নিয়ে আয়।

ভুলিয়া। এই যে আমার কাছে আছে, হুজুর। ( লেখনী প্রদান )

দেবল। দেখ, তোমরা যে মনে ক'রেছ অনন্তরাওয়ের ওপর—

ভুলিয়া। দেওয়ানজী বল।

দেবল। বেশ, দেওয়ানজীর উপর এই যে অত্যাচার—তোমরা হয়ত মনে ক'রেছ আমি ক'রেছি। কিন্তু দোহাই ধর্ম্ম, আমি এর কোনও খোঁজ খবর রাখিনা। কি ক'রব, প্রাণের দায়ে চাকরি ক'রছি।

দেওয়ানজীর তবু অরণ্যেও স্থান, আছে; কিন্তু আমার ওপর যদি জাফর বিরূপ হয়, তাহ'লে ত্রিজগতেও আমার স্থান নেই। (পত্র লিখিয়া ঢুলিয়ার হস্তে প্রদান)—ভাল, রঘুবীর এখন কি করে?

ঢুলিয়া। এই ফুল বিবিপত্তর—এই রকম কত কি নিয়ে, কেবল পূজো আচ্ছাই করে।

বিষণ। আচ্ছা, বাপু! যদি আমরা পত্রের জবাব না দিতুম, তাহ'লে কি হ'ত?

ঢুলিয়া। সে কথা আর কেন জিজ্ঞাসা ক'রছ হুজুর! কাজ যখন মিটে গেল, তখন আর ও-কথা তুল্‌তে নেই।

দেবল। বেশ, আমি একটা কথা জিজ্ঞাসা করি, সরল ভাবে উত্তর দেবে কি?

ঢুলিযা। অনুমতি কর হুজুর!

দেবল। তুমি রঘুবীরের কে?

ঢুলিয়া। সাকৃরেদ্।

দেবল। তুমি যার সাকৃরেদ্, তার না জানি কত শক্তি!—আমি তার শক্তির একটু পরিচয় জান্‌তে চাই।

ঢুলিয়া। কি ক'রে জানাবো?

দেবল। দেখ্‌ছি, তুমি ত' একা। আর আমার বাড়ী প্রহরি বেষ্টিত। এরা যেন তোমার সাকৃরেদ্। কিন্তু তা' যদি না হত—যদি তোমাকে দশজনে মেরে ফেল্‌তো?

ঢুলিয়া। রঘুয়া মহারাজের আশীর্ব্বাদে, হুজুর, ও-রকম পঞ্চাশ জনকে আমি একা ঠেকিয়ে রাখ্‌তে পারি।

বিষণ। যদি একশো লোকে ঘেরে ধ'রতো?

ঢুলিয়া। তাহ'লে!—দেখ্‌তে চাও হুজুর?

দেবল। দেখাওনা সম্দার!

ডুলিয়া। ( তুরীধ্বনি )

চারিদিক হইতে ভীলগণের প্রবেশ

দেবল ও বিষণের ভীতির অভিনয়

সকলে। ক্যা হুকুম মহারাজ!

ডুলিযা। হুজুরকো সেলাম কর। ( ভীলগণেব দেবলকে অভিবাদন ) নাও চল, আসি হুজুর!

দেবল। কিন্তু নবাব যদি নিজে অত্যাচার করে—আমার কথা না শুনেও অত্যাচার করে?

ডুলিযা। সে আমবা বুঝতে পারবো। আসি হুজুব—অনুমতি—সেলাম।

দেবল। সেলাম।

ডুলিযা। ( বিষণের প্রতি ) সেলাম হুজুর!

বিষণ। সেলাম—সেলাম [ ডুলিযা ও ভীলগণেব প্রস্থান

দেবল। এ আবাব কি আপদরে বিষণ!

বিষণ। বাবা, কৈফিযৎ নেবার লোক এসেছে! এখনও যদি মঙ্গল চাও, দেওযানীতে লাথি মেবে বনবাসী হবে চল। তাতে দু'দিন বাঁচবে।

দেবল। তাইত—তাইত, চল্—চল্—পালাই চল্। [ প্রস্থান

## পঞ্চম দৃশ্য

ময়দান

কৃষকের প্রবেশ ও গীত

বৃন্দে দূতি গো। তোদের কালায় নাকি পেঁচোয় পেয়েছে।
( কালা ) ঢুকেছিল গোপীর গোয়ালে,
সেথায় নাকি বোসেছিল পেঁচো চোয়ালে,
যেমনি ক'রবে ননী চুরি, অমনি ঘাড়ে প'ড়েছে।

ডুক্‌রে কেঁদে ব'ল্‌ছেছে বাঁশী—
ওগো বৃন্দে, প্রাণ-গোবিন্দে দেখ গো আসি,
কোথায় রাধা রূপসী, কালার এবার বেজায় কাশি, বুঝি না বাঁচে ॥

সথার মা'র প্রবেশ

কৃষক। আপনি কোথায় যাচ্ছ বিবি ?

স, মা। হাঁরে, এপথে তুই কিছু দেখেছিস্ ? কেউ গেছে ?

কৃষক। আজ্ঞে—আমি একটা রাঙ্গা বক্‌না ছুটে যেতে দেখেছি।

স, মা। আর কিছু ?

কৃষক। আর দেখেছি একটা গন্ধগোকুলো।

স, মা। আর তোর বাবার মাথা ?

কৃষক। না বিবি! সেটা দেখিনি! আমার বাবা, আমার হ'বার আগেই মারা প'ড়েছে। আর পাড়ার লোকের মুখে শুনেছি, বাবার আমার খুব ক্ষেমতা ছেল; কিন্তু মাথা ছেল না।

স, মা। দূর বেটা চাষা! কোন মেয়েকে এ পথ দে যেতে দেখেছিস্ কি ?

কৃষক। আমার বিয়েই হয়নি বিবি-ঠাকরুণ তা মেয়ে দেখ্‌বো!

স, মা। মেয়ে মানুষ—মেয়ে মানুষ—

কৃষক। তা দেখেছি বিবি-ঠাকরুণ!

স, মা। কি রকম দেখেছিস্ বল্‌ত ?

কৃষক। বিবি-ঠাকরুণ! আমাকে নজ্জা দিচ্ছে—তা আমি বল্‌তে পা'র্‌বনি।

স, মা। কেনরে বেটা! বল্‌না—বক্‌সিস্ পাবি।

কৃষক। না বিবি! আমি গরীব—আর, তুমি নবাবের বিবি—ব'লতে ভয় খাচ্ছি।

স, মা। কোন ভয় নেই, বল্—আমি নবাবের লোক—আমি অভয় দিচ্ছি। কেউ তোকে কিছু ব'লতে পা'রবে না।

কৃষক। এই তোমাকেই দেখেছি বিবি!

স, মা। দূর বেটা চাষা!

কৃষক। হাঁগা বিবি! চাষাতে কি দেখ্তে জানে না!

স, মা। আ আমার পোড়া কপাল! দুনিয়াতে এত নবাব বাদসা—আমীর ওমরাও থাক্‌তে শেষকালে কি না চাষার নজরে ঠেকে গেলুম।

কৃষক। কেমন—ঠিক দেখেছি ত' বিবি-ঠাকরুণ!

স, মা। দেখেছিস্—দেখেছিস্। তোব চোখ আছে, চোখ আছে।

কৃষক। তাহ'লে আমাব বকসিস্?

স, মা। একটি অল্পবয়সী সুন্দবী স্ত্রীলোক—এই পথ দে যেতে দেখেছিস্?

কৃষক। ও হবি! তাতো দেখেছি! তা আগে বলনি কেন? স্ত্রীলোক?—তাতো দেখেছি!—তবে মেয়ে মেয়ে কর্‌ছিলে কেন?

স, মা। কোথায় দেখেছিস্ বাছা?

কৃষক। স্ত্রীলোক—গেরস্তর বউ—আহা যেন মা-লক্ষ্মী! বিবি ঠাকরুণ! সে মা-লক্ষ্মীর যে কি রূপ—তা আর তোমায কি ব'লব!

স, মা। কতক্ষণ দেখেছিস্ বাছা?

কৃষক। কতক্ষণ কি!—এখনও হয় ত আছেন—গাছের তলায় ব'সে আছেন। অনেক দূব থেকে বোধ হয় আস্‌ছেন।

স, মা। কোন্ গাছের তলায়?

কৃষক। এই পথে একটুখানি গেলেই বাঁ দিকে একটা বড় গাছ।—গেলেই দেখ্তে পাবে।—তাহ'লে আমার কি দেবে, দাও।

স, মা। ঠিক দেখেছিস্ ত?

কৃষক। আচ্ছা, তুমি আগে দেখে এসো, তার পর দিও।

কেরামতের প্রবেশ

স, মা। কি খবর কেরামৎ ?

কেরা। কেরামতের কেরামতি !—যাবে কোথায় !

স, মা। এই নে বক্‌সিস্‌। ( পয়সা প্রদান )

কৃষক। আধ পয়সা !

স, মা। যানা বেটা ! যে বকানোটা বকিয়েছিস্‌ গর্দ্দান্‌ নিইনি এই তোর ভাগ্যি ! [ কৃষকের প্রস্থান

তারপর ? ফেলে চ'লে এলি ?

কেরা। মহড়া আগ্‌লেছি, আর যাবে কোথায় ? ওই আস্‌ছে— দেখ দেখি তোমার সেই কি না ?

স, মা। কেরামৎ ! দেখ্‌ দেখ্‌—কি রূপ দেখ্‌ !

কেরা। ইস্‌ !

স, মা। বাদসার মুণ্ডু ঘুরিয়ে দেবো। একবার নিয়ে ফেল্‌তে পার্‌লে হয়।—তুই একটু আড়ালে যা, আমি দুটো একটা কথা ক'রে ভাব-গতিকটে বুঝে নিই। ডাক্‌লে আসিস্‌। নবাব 'পত্নী পত্নী' ক'রে ম'র্‌ছে কেন ? একে যদি পায়, তাহ'লে তার জন্ম-সার্থক হয়। স'রে পড়্‌, স'রে পড়্‌। [ কেরামতের প্রস্থান

শ্যামলীর প্রবেশ

শ্যামলী। হাঁ বাছা ! বৃদ্ধ দেওয়ান অনন্তরাও এখানে কোথায় থাকে ব'ল্‌তে পার ?

স, মা। আর বাছা ! অনন্তরাও কি আর আছে !

শ্যামলী। নেই !—না মা কে তুই ?—তুই এখানে ! কেমন ক'রে এলি !—আবার কোথা থেকে জুটলি ?

স, মা। আর বাছা ! বুড়ো মানুষ পেয়ে ঠকিয়ে এলে, কাজেই নিরুপায়ে এখানে সেখানে ছুটোছুটি ক'র্‌তে হয়। তা বাছা, এমন নিষ্ঠুর

